# শ্রীশ্রীকৃষ্ণলীলাস্তবঃ

বা

[ শ্রীশ্রীদশম-চরিতম্ ]

শ্রীশ্রীসনাতন-গোস্বামিপাদ-বিরচিতঃ

শ্রীশ্রীগৌড়ীয়গৌরবগ্রন্থগুচ্ছঃ।

# শ্রীশ্রীকৃষ্ণলীলাস্তবঃ

বা

## শ্রীশ্রীদশমচরিতম্।

শ্রীপাদ শ্রীশ্রীসনাতন-গোস্বামি-বিরচিতঃ।

শ্রীহরিদাস দাসেন প্রকাশিতঃ
[ শ্রীনবদ্বীপ 'হরিবোল কুটীরতঃ' ]
৪৫৮ শ্রীগৌরাব্দঃ



# উৎসর্গ-পত্রম্

গিরিবর-তটরম্যে রাসলাস্যৈকধন্যে
নিরবধি বিলসন্ যঃ শ্রীলগোবিন্দকুণ্ডে ।
সকলগুণনিধিঃ শ্রীকৃষ্ণসেবানুরক্তঃ
জয়তি জয়তি ধন্যো বৈষ্ণবাচার্য্যবর্য্যঃ ॥ ১ ॥

'মনোহর'-গুণনামা বিশ্ব-বিশ্রুতকীর্ত্তিমান্ ।
রসরাজরসোল্লাসী মহাভাবানুভাবকঃ ॥ ২ ॥

সর্বতন্ত্র-স্বতন্ত্রোঽপি সর্বথা স্নেহ-যন্ত্রিতঃ ।
কৃপামৃত-প্রবর্ষী যঃ সর্বশাস্ত্র-বিশারদঃ ॥ ৩ ॥

নির্মানো মানদাতা চ বিরক্তানাং শিখামণিঃ ।
সর্বদা ভজনাবিষ্টঃ সর্বত্র সমদর্শনঃ ॥ ৪ ॥

সদ্‌গ্রন্থ-সঙ্গনির্দেষ্টা তৎপ্রকাশে প্রয়োজকঃ ।
মহাবাৎসল্য-মূর্ত্তি র্যস্তস্মৈ নৈবেদ্যমস্ত্বিদম্ ॥ ৫ ॥

আশ্রবস্য দীনাতিদীনস্য
**শ্রীহরিদাসদাসস্য**

# অবতরণিকা।

**শ্রীশ্রীরূপসনাতনের জীবনী** *। কর্ণাটাধিপতি **সর্ব্বজ্ঞ**—ভরদ্বাজ গোত্র যজুর্বেদীয় ব্রাহ্মণ—তৎপুত্র **অনিরুদ্ধ**—তৎপুত্র **রূপেশ্বর** ও **হরিহর**—হরিহরের রাজ্য-লালসায় রূপেশ্বর নীলাচলে যাত্রা করেন—বর্দ্ধমানের নিকটবর্ত্তী শিখরদেশের রাজা মহেন্দ্রসিংহের সহিত তথায় পরিচয় ও বন্ধুত্ব স্থাপন হয়। পরে তিনি মহেন্দ্রসিংহের রাজত্বে গমন ও মন্ত্রিত্ব-পদ লাভ করেন। তথায় রূপেশ্বরের পুত্র **পদ্মনাভের** জন্ম হয়। যত্নজীবন তর্কপঞ্চানন নামক রাজপণ্ডিতের কন্যা রমাদেবীর সহিত পদ্মনাভের বিবাহ হয়। ইঁহার শ্বশুর ও পিতৃদেবের পরলোক হইলে ইনি শিখরদেশ ত্যাগ করিয়া নবহট্ট ( নৈহাটি ) গ্রামে বাস করেন—তথায় পদ্মনাভের ১৮ কন্যা ও ৫ পুত্র হয়। সর্ব্বকনিষ্ঠ পুত্র—**মুকুন্দ**। পদ্মনাভ নবহট্টে কিছুদিন থাকিয়া পরে বৃদ্ধা শাশুড়ীর উত্তরাধিকারী হইয়া বাকলাচন্দ্রদ্বীপে গমন করেন। মুকুন্দদেবের পুত্র—**কুমারদেব**। গৌড়-নগরে উত্তর সীমাস্থ মহানন্দা নদীর তীরে মোরগ্রাম মাধাইপুরে কাশ্যপ-কুলজাত হরিনারায়ণ বিশারদ মহাশয়ের কন্যা রেবতীর সহিত কুমার-দেবের বিবাহ হয়। বিবাহের পরে কুমারদেব শ্বশুরালয়ে বাস করেন—ইঁহার তিন পুত্র—**সনাতন, রূপ** ও **অনুপম** ( বল্লভ )।

তৎকালে গৌড়নগর **হুসেন সাহ পাৎসাহের** রাজধানী ছিল। বহু দেশের কৃতবিদ্যগণ তথায় গমনাগমন করিতেন, সুতরাং ইঁহারা অনায়াসেই সর্ববিদ্যা-পারদর্শী হইয়া উঠিলেন।

গৌড়েশ্বর হুসেন সাহের আদেশানুসারে পিরুসাহ নামক রাজমিস্ত্রি জলগড়ের পার্শ্বে একটি সুদৃশ্য মন্দিরা নির্ম্মাণ করিতেছিল; কেবলমাত্র শিরাবরণ ( ছাদ ) ব্যতীত আর সকল কার্য্য শেষ হইয়া আসিয়াছে, এমন সময় একদিন হুসেনসাহ মন্দিরা দেখিতে গিয়া আশ্চর্য্যান্বিত হইয়া বলিলেন—পিরু! মন্দিরা আশাতীত সুন্দরভাবে নির্ম্মিত হইয়াছে। পিরু বলিল যে সে ইহা হইতেও উৎকৃষ্ট মন্দিরা নির্ম্মাণ করিতে পারে। ইহা

---

* 'শ্রীসনাতন গোস্বামী ও শ্রীরূপ গোস্বামীর জীবনচরিত' নামক গ্রন্থের ছায়াবলম্বনে লিখিত। এই গ্রন্থখানা জয়পুরে শ্রীরাধাদামোদরের গ্রন্থাগারে পাইয়াছি; কিন্তু দুঃখের বিষয় ইহার আদ্যোপান্ত নাই।

শুনিয়া নরপতি ক্রোধাবেশে সরফরাজখাঁকে আদেশ করিলেন যে পিরুকে মন্দিরার শিরোদেশ হইতে ভূপাতিত কর—ইহাতেই তাহার প্রাণবিয়োগ হয়। অন্যদিন হুসেন সাহ মন্দিরার উপরে আরোহণ করিয়া দেখিলেন যে উহার শিরাবরণ প্রস্তুত হয় নাই। উহার নির্মাণ অত্যাবশ্যক বিবেচনায় সম্মুখে 'হিঙ্গা' নামক পদাতিককে দেখিয়া বলিলেন 'তুই অতি সত্বর মোরগ্রাম মাধাইপুরে গমন কর'। যে কার্য্যে পাঠাইতেছেন তাহা না বলিতেই পাতসাহের মুরসীদ আসিয়া পশ্চাদ্দিক হইতে ডাকিলেন। তাঁহার সহিত বাক্যালাপ করিতেছেন—এমন সময় হিঙ্গা প্রয়োজন না জানিয়াই মাধাইপুরে গমন করিল। কথাপ্রসঙ্গে হুসেনসাহ মুরসীদকে জিজ্ঞাসা করিলেন—হজরৎ! গৌড়রাজত্ব আমার দখলে কতদিন থাকিবে বলুন দেখি। তখন সিদ্ধ ফকির সাহন্যামতুল্লা আলি কহিলেন—"বৎস হুসেন! সনাতনরূপের মন্ত্রিত্বকালের স্থায়িত্ব পর্য্যন্ত নৃপাসন তোমার অধিকারে থাকিবে। পরে তাঁহারা শ্রীচৈতন্যদেবের দর্শন-লাভ করিয়া বিষয়ে বীতশ্রদ্ধ হইয়া অন্যত্র চলিয়া গেলে গৌড়রাজত্বের অবনতি হইবে। তাঁহারাই তোমার শ্রীবৃদ্ধি করিবেন, আবার কালে তাঁহারাই তোমার অবনতির কারণ হইবেন।" পাতসাহ মুরসিদের বাক্য-শ্রবণে 'রূপসনাতন কে?' তাহা জানিবার জন্য উৎসুক হইলেন, এবং চিন্তা করিতেছেন যে হিঙ্গা পদাতিককে যে মাধাইপুরে পাঠাইলাম, কিন্তু কি প্রয়োজন তাহা ত বলি নাই। এদিকে হিঙ্গা মাধাইপুরে গিয়া ইতস্ততঃ ভ্রমণ করিতে লাগিল। সনাতন নিজ গৃহে উপবিষ্ট হইয়া রূপের সহিত শাস্ত্রালাপ করিতে করিতে দেখিলেন যে পথিমধ্যে জনৈক রাজকর্মচারী ইতস্ততঃ ঘুরিতেছে। সনাতনের আদেশে শ্রীরূপ তাহার তথায় ভ্রমণের কারণ অবগত হইলেন। তখন পুনরায় সনাতনের নির্দ্দেশমত হিঙ্গাকে জিজ্ঞাসা করিলেন, 'গৌড়েশ্বর যে সময় তোমাকে এখানে আসিতে বলিয়াছিলেন, তখন তিনি কোথায় ছিলেন?' পদাতিক কহিল—মন্দিরার উপরিভাগ দর্শন করিয়া নিম্নে অবতরণ করতঃ আমাকে এখানে আসিতে হুকুম দিয়াছেন।' রূপ জিজ্ঞাসা করিলেন—'মন্দিরার নির্মাণে কিছু অবশিষ্ট আছে কি?' সে বলিল সব কার্য্য শেষ হইয়াছে, কেবল ছাদমাত্র বাকি আছে।' তখন শ্রীরূপ বলিলেন—'বুঝিয়াছি, তুমি এখান হইতে দুই চারি জন রাজমিস্ত্রি লইয়া যাও।' রাজমিস্ত্রি-সঙ্গে হিঙ্গাকে দেখিয়া নরপতি ভাবিলেন যে এই

কার্য্যমধ্যে অবশ্যই কোনও গূঢ় রহস্য থাকিবে। তখন জিজ্ঞাসাক্রমে জানিলেন যে মাধাইপুরের দুই ভাইর পরামর্শমত সে এই কার্য্য করিয়াছে। গৌড়েশ্বর ভ্রাতৃদ্বয়ের অনুভব-ক্ষমতা দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন এবং মুরসিদ-কথিত রূপসনাতনের কথাই একাগ্রমনে ভাবিতে লাগিলেন। পরে কেশব ছত্রি নামক কোতোয়ালকে পাঠাইয়া শিবিকাযোগে দুই ভাইকে রাজদরবারে আনাইয়া তাঁহাদের পরিচয় পাইয়া অতীব মুগ্ধ হইলেন এবং সনাতনকে মন্ত্রিত্ব ও রূপকে অনুমন্ত্রিত্বে বরণ করিয়া দবির খাস ও সাকর মল্লিক উপাধি প্রদান করেন। ইঁহারা গৌড়ের সন্নিধানে উপনিবেশ স্থাপন করতঃ উহার নাম সাকর মল্লিকপুর রাখেন—কালক্রমে ইহাই 'সাকরমা' নামে অভিহিত হইয়াছে। সনাতনের বাসা বাড়ীর নাম ছিল বড়বাড়ী এবং তৎকর্তৃক খনিত জলাশয়ের নাম—সনাতন সাগর। শ্রীরূপের বাসার নাম ছিল গির্দ্ধাবাড়ী এবং জলাশয়ের নাম—শ্রীরূপসাগর।

একদা সনাতন বিষয়কার্য্যে বীতরাগ হইয়া বিষণ্ণমনে ভাবিতেছিলেন, এমন সময় শ্রীরূপ আসিয়া তাহার কারণ জিজ্ঞাসা করায় সনাতন বিষয়জ গ্লানির কথা নিবেদন করিলেন। তৎপরে শ্রীরূপের পরামর্শানুসারে শ্রীসনাতন শ্রীরাধামদনমোহনের মূর্ত্তি প্রতিষ্ঠা করতঃ ভাবের উদ্দীপন জন্য রাধাকুণ্ড, শ্যামকুণ্ড ও অষ্টসখীকুণ্ডাদি প্রকাশ করিয়া অর্চ্চন-বন্দনাবেশে কাল কাটাইতে লাগিলেন। বাহ্যে রাজকার্য্যও পরিচালনা করিতে লাগিলেন; এবং অন্তরে সদা ব্রজভাবে ভাবিতমতি হইলেন।

একদিন রাত্রিতে স্বপ্নযোগে শ্রীগৌরাঙ্গ তাঁহাকে দর্শন দিয়া আজ্ঞা করেন—'সনাতন! আর বিলম্বের কার্য্য নাই। তোমরা ব্রজের মঞ্জরী, জীবের উদ্ধার জন্য মনুষ্য-নাট্যে অবতরণ করিয়াছ। দুই জন শীঘ্র ব্রজে গমন করিয়া লুপ্ততীর্থ উদ্ধার কর এবং শ্রীভগবদ্ ভক্তিশাস্ত্র প্রণয়ন করিয়া পথভ্রান্ত জীবের সদ্‌গতি-সোপান নির্ম্মাণ কর।' মহাপ্রভু অন্তর্হিত হইলে সনাতন সাত্ত্বিক-বিকারে বিভূষিত-দেহ হইয়া বসিয়াছেন, এমন সময় রূপ আসিয়া সকল কথা শুনিলেন। দুই ভাই পরামর্শ করিয়া নবদ্বীপে মহাপ্রভুর নিকট সংসার বন্ধন-মোচন করিবার জন্য দৈন্যপত্র লিখিয়া পাঠাইলেন।

দৈন্যপত্র লিখি মোরে পাঠাইলে বার বার।
সেই পত্র দ্বারায় জানি তোমার ব্যবহার॥ চৈ চ মধ্য

শ্রীমন্ মহাপ্রভু বৃন্দাবন-গমনের ছলে রামকেলি গ্রামে কেলি-কদম্ব মূলে যাইয়া কিয়দ্দিন অবস্থান করিয়াছেন—এই ঘটনা প্রসিদ্ধ। ক্রমে ক্রমে শ্রীগৌরাঙ্গের আগমন বার্ত্তা হুসেন শাহের কর্ণগোচর হইল। সনাতনমুখে পাতসাহা সবিশেষ পরিচয় পাইয়া মহাপ্রভুর স্বচ্ছন্দ বিহার জন্য সকল বিধি ব্যবস্থা করিয়া দিলেন। পরে রূপসনাতন দীনহীনবেশে মহাপ্রভুর শ্রীচরণে উপনীত হইলে তিনি তাঁহাদিগকে প্রীতিভরে আলিঙ্গন করিলেন। শ্রীরূপসনাতন-প্রদত্ত ভিক্ষান্ন গ্রহণ করিলে পর ভক্তগণ নিতাই গৌরাঙ্গের অধরামৃত পাইয়া পরমানন্দ-সাগরে নিমজ্জিত হইলেন। ইহা জ্যৈষ্ঠ-সংক্রান্তির কথা, অদ্যাবধি ঐ দিনে রামকেলিতে মহামহোৎসব হইয়া থাকে।

শ্রীগৌরাঙ্গের দর্শনাবধি শ্রীরূপসনাতনের বিষয়ে বিশেষ বিতৃষ্ণা হইল—নিরবধি শ্রীগৌরাঙ্গের রূপ-গুণে দুই ভাই ঝুরিতে লাগিলেন। লোকমুখে শ্রীপ্রভুর শ্রীবৃন্দাবন-গমনবার্ত্তা শুনিয়া অবধি ইহাঁদের সবিশেষ চিত্তচাঞ্চল্য ঘটিল। শ্রীরূপ শ্রীগৌরাঙ্গ-দর্শনলালসায় অধীরতর হইয়া কনিষ্ঠ অনুপমের সহিত গৃহত্যাগ করিলেন। প্রয়াগে বিন্দুমাধবের আলয়ে শ্রীগৌরসুন্দরের সহিত তাঁহাদের সাক্ষাৎকার হয়। মহাপ্রভু প্রেমালিঙ্গনে উভয়কে কৃতার্থ করিয়া সনাতনের বার্ত্তা জিজ্ঞাসা করিলেন এবং শ্রীরূপকে শক্তি সঞ্চার করিয়া বৃন্দাবনে যাইতে আদেশ দিলেন।

শ্রীরূপ ও অনুপমের গৃহত্যাগের পরে সনাতন একেবারে বিক্ষিপ্তচিত্ত হইয়া 'হা গৌরাঙ্গ' বলিয়া দিবানিশি কাঁদিতে লাগিলেন—রাজকার্য্য পরিচালনায় ক্রমশঃ যথেষ্ট শৈথিল্য আসিল। হুসেন সাহ গৌড়ে রাজা হইবার পূর্বে আলাউদ্দিন হোসেন সাহ গৌড়ের অধীশ্বর ছিলেন। তাঁহার অধীনে সুবুদ্ধি রায় নামক জমিদার বাস করিতেন। সৈয়দবংশজাত হুসেন খাঁ তখন তাঁহার চাকরি করিতেন। সুবুদ্ধি রায় কোনও জলাশয়-খননের ভার হুসেনের উপর দিয়াছিলেন—তাহাতে হুসেনের ত্রুটি দেখিয়া সুবুদ্ধি রায় তাহার উরুদেশে কঠোর কশাঘাত করেন। পরে হুসেন সাহ রাজা হইলে রাজ্ঞী ঐ চিহ্ন দেখিয়া সুবুদ্ধি রায়ের প্রাণনাশের জন্য রাজাকে অনুরোধ করেন। হুসেন সাহ নিজপোষ্টা সুবুদ্ধি রায়ের প্রাণবধে কিছুতেই সম্মত না হওয়ায় রাণী নিজেই প্রাণত্যাগ করিবেন বলিয়া ভয় দেখান। হুসেন সাহ প্রমাদ গণিয়া কেশব ছত্রিকে ডাকাইয়া দবির খাসকে তৎ-

ক্ষণাৎ আনয়ন করিতে আদেশ করেন। অন্ধকার রাত্রি, তাহাতে আবার আকাশে ঘনঘটা, পথ চলা মহাদুষ্কর হইলেও তখন কেশব ছত্রি রাজাজ্ঞায় সনাতনের মন্দিরে উপস্থিত হইলেন। সনাতন একে গৌরাঙ্গ-বিরহে ব্যাকুল প্রাণে 'হা হুতাশ' করিতেছেন—তদুপরি ভ্রাতৃদ্বয়ের সহসা গৃহ ত্যাগে আরো ব্যথা পাইয়া ছটফট করিতেছেন—এমন সময় রাজাজ্ঞা শুনিয়া অগত্যা রাজভবনে শিবিকাযোগে উপনীত হইলেন। আনুপূর্বিক ব্যাপার সব শুনিয়া সনাতন প্রথমতঃ নানা কৌশলে ও অনুনয় বিনয়পূর্বক রাজ্ঞীর মত-পরিবর্ত্তনের চেষ্টা করিলেন বটে, কিন্তু অসমর্থ হইয়া শেষে বলিলেন 'উহার জাতি নাশ করুন।' সনাতন মনে মনে ভাবিলেন—ব্রাহ্মণ প্রাণে রক্ষা পাইলে পরে প্রায়শ্চিত্ত করিয়া শুদ্ধ হইতে পারিবে। রাজ্ঞীকে এইরূপে প্রবোধ দিয়া সনাতন বাসায় ফিরেতেছেন, এমন সময় পথি মধ্যে বৃক্ষমূলে এক কুটীরে এক ফকির ও তাঁহার পত্নী কথাবার্ত্তা কহিতেছেন, শুনিতে পাইলেন। পত্নী ফকিরকে জিজ্ঞাসা করিলেন—'এই দুঃসময়ে পথি মধ্যে কে যাইতেছে?' পরে বলিলেন—'বোধ হয় কুকুর যাইতেছে।' ফকির বলিলেন—তাহারই বা কি গরজ, সে কোনও গৃহস্থের আশ্রয়ে শায়িত রহিয়াছে। পত্নী পুনরায় প্রশ্ন করিলেন—'তবে কে যাইতেছে?' ফকির বলিলেন 'নিশ্চয়ই কোনও পরাধীন ব্যক্তি যাইতেছে।' সনাতন বৃক্ষতলবাসী ভিক্ষাজীবী ফকির-দম্পতির কথা শুনিয়া নিজের জীবনে শত শত ধিক্কার দিতেছেন, আর রূপ ও অনুপমের মহাভাগ্যের প্রশংসা করিতেছেন !! আবার 'প্রাণ গৌর' বলিয়া আর্ত্তনাদে কাঁদিতে লাগিলেন। ক্ষণে মৌন, ক্ষণে বাচালতা, ক্ষণে হর্ষ, ক্ষণে রোদন, ক্ষণেই আবার চীৎকার করিয়া ভৃত্য ঈশানকে বলিতেছেন—ঈশান! ঐ শুন! প্রভু আমায় 'সনাতন! সনাতন!' বলিয়া ডাকিতেছেন। ঈশান অনেক প্রবোধ দিয়া সনাতনকে কথঞ্চিৎ সুস্থ করিলেন।

শ্রীসনাতনের এইরূপভাবে দিনযামিনী অতিবাহিত হইতেছে—এমন সময়ে জনৈক লোক তাঁহার হস্তে একখানা পত্র দিল। অক্ষর দেখিয়া সনাতন বুঝিলেন ইহা শ্রীরূপের লিখিত। কেহ কেহ বলিয়া থাকেন পত্রিকায় একটি শ্লোক লিখা ছিল—'যদুপতেঃ ক্ব গতা মথুরাপুরী, রঘুপতেঃ ক্ব গতোত্তরকৌশলা' ইত্যাদি। ইহাতে সনাতনের অবিলম্বে বিষয়-ত্যাগই সংসূচিত হইয়াছে। কাহারও মতে শ্রীরূপ আটটি অক্ষর লিখিয়াছিলেন

যথা—'শু, হি, রা, সূ, য, পা, কু, কং।' মহানুভব সনাতন প্রতি অক্ষরে এক একটী নাম ধরিয়া এই অর্থ করিলেন—**শুম্ভ** নামক দৈত্যরাজ, **হিরণ্যকশিপু** নামক দুর্দান্ত দৈত্যেন্দ্র, লঙ্কেশ্বর **রাবণ**, **সূর্য্য**বংশ, **যদু**বংশ, **পাণ্ডব**গণ, **কুরুপতি** দুর্য্যোধন এবং **কংস** রাজা—ইহাঁদের প্রত্যেকের প্রতাপে একদিন পৃথিবী কম্পিত হইত, কিন্তু বর্ত্তমানে ইহাঁরা কোথায়? অতএব অবিলম্বে বিষয়-ত্যাগই বাঞ্ছনীয়। পত্রী পাঠ করিয়া সনাতনের মানসজ্বালা অধিকতর বৰ্দ্ধিত হইল এবং নির্বেদ ক্রমশঃই সনাতনের উপর প্রভাব বিস্তার করিতে লাগিল। সনাতন বিষয়-পরিত্যাগের সংকল্প করিয়া রাজসভায় গমনে বিরত হইয়া গৃহে বসিয়া ভাগবৎগণসহ শ্রীমদ্‌ভাগবতপ্রসঙ্গে কাল কাটাইতে লাগিলেন। তিনদিবস মন্ত্রির অনুপস্থিতি দেখিয়া পাতসাহা সনাতনের বার্ত্তা জানিবার জন্য একজন পদাতিক পাঠাইলেন। সনাতন তাহাকে বলিয়া দিলেন 'আমার শরীর অসুস্থ।' পদাতিকের মুখে অসুস্থতার বার্ত্তা পাইয়া হুসেন সাহ রাজবৈদ্য পাঠাইয়া দিলেন। রাজবৈদ্য সনাতনকে সুস্থ এবং ভাগবতপ্রসঙ্গে আছেন দেখিয়া জিজ্ঞাসা করিয়া জানিলেন "সনাতন আর রাজকার্য্য করিতে পারিবেন না; অন্য লোকদ্বারা পাতসাহ মন্ত্রিকার্য্য নির্বাহ করুন।" বৈদ্যমুখে এই সকল বার্ত্তা জানিয়া নরপতি স্বয়ং আসিয়া সনাতনের সহিত সাক্ষাৎ করিয়া বলিলেন 'দবির খাস! আপনার তিন দিনের অনুপস্থিতিতে রাজকার্য্যে বহু বিশৃঙ্খলা ঘটিয়াছে। অতএব আপনি শীঘ্র গমন করিয়া সকল কার্য্য সুসম্পন্ন করুন।' সনাতন নিজের অভিমত জ্ঞাপন করিলেন। পাতসাহের বহু অনুরোধ পুনঃ পুনঃ উপেক্ষা করায় তিনি ক্রোধিত হইয়া বলিলেন—'তোমার ভাই রূপ সাকর মল্লিক আমার চাকলা নষ্ট করিয়া দরবেশ হইয়া পলায়ন করিয়াছে। তোমারও তাহাই ইচ্ছা'। এই বলিয়া সনাতনকে বন্দী করিয়া 'সেখ হবু' নামক জমাদারকে তাঁহার রক্ষক নিযুক্ত করিলেন। সনাতন কারারুদ্ধ হইলে পুরন্দর বসু মন্ত্রির আসনে আরূঢ় হইলেন। পুরন্দর বসু স্বভাবতঃ হিংস্র, অনর্থপ্রিয় ও উৎকোচগ্রাহী ছিলেন—প্রজাপীড়ক বলিয়া তাহার যথেষ্ট দুর্নাম ছিল। পুরন্দর বসুর কনিষ্ঠ শ্রীকান্ত বসু উড়িষ্যা হইতে কর সংগ্রহ করিয়া গৌড়ে প্রেরণ করিত। এদিকে সংবাদ আসিল—তাহার দুর্ব্যবহারে প্রজাগণ কর না দিয়া তাহাকে তাড়াইয়া দিয়াছে। গৌড়পতি এই সংবাদ পাইয়া ক্রোধে সৈন্য-সমাবেশ

করিতে আজ্ঞা দিলেন। রাত্রিকালে রাজ্ঞীর নিকট উড়িষ্যা-গমনের জন্য অনুমতি প্রার্থনা করিলে রাজ্ঞী সনাতনের উপদেশ গ্রহণীয় বলায় রাজা তৎক্ষণাৎ কারাগৃহে সনাতনের সহিত সাক্ষাৎকার করিলেন। সনাতন যুক্তি দিলেন যে এক্ষণে যুদ্ধ হইতে প্রতিনিবৃত্ত হওয়াই বাঞ্ছনীয়। সনাতনের কথায় রাজা যুদ্ধ হইতে বিরত হইলেন, কিন্তু পরদিন প্রভাতে দুষ্টবুদ্ধি পুরন্দর বসুর প্ররোচনায় যুদ্ধার্থ যাত্রা করিলেন।

সনাতন কারাগৃহের দুর্বিষহ যন্ত্রণাও গৌরানুরাগে সুখময় ভাবিয়া অন্তরে অন্তরে গৌরেরই সঙ্গসুখ আস্বাদন করিতেছেন। সনাতন যুক্তিবলে এবং সহস্র সুবর্ণ-মুদ্রাপ্রদানে সেখ হবুকে বাধ্য করিয়া শৃঙ্খলমুক্ত হইলেন। সনাতন মুক্তিলাভ করিয়া গৃহের ধনাদি গুরু, ব্রাহ্মণ, কুটুম্ব ও অতিথি-প্রভৃতিকে বিভাগ করিয়া দিলেন। প্রাতঃকালে ঈশানের সহিত গৌরাঙ্গ-দর্শনে যাত্রা করিয়া সনাতন হাবাসখানার ঘাটে উপনীত হইলেন। শ্রাবণ মাস—গঙ্গা জলে ভরপূর। সনাতন গঙ্গাকে প্রণাম করিয়া গঙ্গা পার হইয়া বৃন্দাবনের উদ্দেশ্যে গমন করিতে লাগিলেন। পাতোড়া পর্বতে পার্বতীয় ভূঁইঞা জাতিদের এক উপনিবেশে উপনীত হইলেন। তাহাদের একজন গণক স্বভাষায় নিজগণকে কহিল 'ইহাদের নিকট আটটি সুবর্ণ মুদ্রা আছে। ইহাদিগকে কপট-প্রণয়ে আতিথ্য করিয়া ইহাদের প্রাণবধ করিয়া মুদ্রাগুলি লইতে হইবে।' সনাতন তাহাদিগকে বৃন্দাবনের পথ দেখাইতে বলায় তাহারা বহু সমাদর জ্ঞাপন করিয়া সেইস্থলে রাত্রিবাস করিতে বলিল। ইহাতে রাজমন্ত্রী সনাতনের মনে সন্দেহ হওয়ায় ঈশানকে জিজ্ঞাসা করিলেন—'তোমার সঙ্গে পাথেয় কিছু আছে কি?' ঈশান একটি গোপন করিয়া বলিল—সাতটি সুবর্ণমুদ্রা আছে। সনাতন ঐ মুদ্রাগুলি গ্রহণ করিয়া ভুঁইঞাগণকে দিলেন। তাহারা বিস্ময়ান্বিত হইয়া ষড়যন্ত্রের কথা সব বিবৃত করিল। তৎপরে ভূঁইঞাগণের নির্দ্দিষ্ট পথে চলিতে চলিতে ঈশানের নিকট আরো কিছু আছে কিনা জিজ্ঞাসা করায় ঈশান বলিল পাথেয় জন্য একটি মুদ্রা অবশিষ্ট আছে। ইহাতে সনাতন ব্যথিত হইয়া ঈশানকে গৃহে বিদায় দিয়া একাকী গৌরানুরাগে চলিতে লাগিলেন। পার্বত্য হিংস্রজন্তু-সমাকুল পথে সনাতন নির্ভয়ে 'গৌর গৌর' বলিয়া চলিয়াছেন—তাঁহার কুসুম-সুকোমল চরণদ্বয়ের তালুকায় শোণিত-স্রাব হইতে লাগিল, ভ্রূক্ষেপ না করিয়া সনাতন

শ্রীগৌর-সন্দর্শনে চলিয়াছেন !! এইরূপে তিনি গমন করিতে করিতে দশম দিবসের সায়াহ্নে হাজিপুর নামক গ্রামে উপনীত হইলেন। তত্রত্য তমালতলায় উপবেশন করিয়া সনাতন মুক্তকণ্ঠে গৌরগুণানুবাদ কীর্ত্তন করিতে লাগিলেন। সেই হাজিপুরে শ্রীকান্ত সেন নামক এক ব্যক্তিকে সনাতন গ্রাম্যসম্বন্ধে ভগ্নীপতি বলিতেন—তিনি তথায় পাতসাহের জন্য ঘোটক ক্রয় করিবার উদ্দেশ্যে নিযুক্ত ছিলেন। শ্রীকান্ত বঙ্গভাষায় এত গভীর রজনীতে কে গান করিতেছে জানিতে আগ্রহান্বিত হইয়া গায়কের নিকটে আসিয়া একেবারে স্তব্ধপ্রায় হইয়া রহিলেন। গায়কের কিন্তু গৌরগানের বিরাম নাই। শ্রীকান্ত মন্ত্রিপ্রবর সনাতনের ধূলিধূসরিত অবস্থা দর্শনে কাঁদিয়া আকুল হইলেন। তাঁহার রোদন-ধ্বনিতে সনাতনের বাহ্যস্ফূর্ত্তি হইল। সনাতন আনুপূর্ব্বিক সকল ঘটনা বিবৃত করিলেন। তাঁহার অনেক চেষ্টাতেও সনাতন কিছুতেই তাঁহার বাসায় যাইতে সম্মত হইলেন না; পরে একখানা ভোটকম্বল আনিয়া সনাতনকে দিলেন। সনাতন ঐ কম্বল লইয়া প্রাতঃকালে কাশী অভিমুখে যাত্রা করিলেন। কাশীতে উপনীত হইয়া মণিকর্ণিকার ঘাটে সনাতন শুনিতে পাইলেন যে মহাপ্রভু তত্রত্য চন্দ্রশেখরের ভবনে বিরাজ করিতেছেন। পুলকিত-কলেবরে সনাতন গাত্রোত্থান করিয়া চন্দ্রশেখরের বহির্দ্বারের পার্শ্বে এক প্রাচীরে পৃষ্ঠাবলম্বন করিয়া বসিয়া রহিলেন। ক্ষণকাল পরে মহাপ্রভু চন্দ্রশেখরকে বলিলেন—'দেখ দেখি, তোমার বহির্দ্বারে জনৈক বৈষ্ণব আগমন করিয়াছেন, সমাদরে তাঁহাকে লইয়া আস।' মহাপ্রভুর আজ্ঞা পাইয়া চন্দ্রশেখর বহির্দ্বারে গিয়া কোনও বৈষ্ণব দেখিতে পাইলেন না; মহাপ্রভুর পুনর্বার ইঙ্গিত পাইয়া চন্দ্রশেখর দরবেশরূপী সনাতনকে প্রভুর সমীপে লইয়া গেলেন। মহাপ্রভু সনাতনকে প্রাঙ্গণে দেখিবা মাত্রই বাহুদ্বয় প্রসারণ করিয়া আলিঙ্গনজন্য ধাবিত হইলেন; সনাতন পশ্চাৎপদ হইতেছেন দেখিয়া মহাপ্রভু বলপূর্ব্বক তাঁহাকে সুদৃঢ় আলিঙ্গন করিয়া পার্শ্বদেশে উপবেশন করাইলেন এবং তাঁহার অঙ্গ-সম্মার্জন করিতে করিতে রূপ অনুপমাদির কথা বলিতে লাগিলেন। তপন মিশ্র আসিয়া মধ্যাহ্ন ভিক্ষার জন্য প্রভুকে নিমন্ত্রণ করিলেন, মহাপ্রভু সনাতনকে 'ভদ্র' হইবার জন্য ইঙ্গিত করিলেন। সনাতন ক্ষৌরকার্য্য সমাধান ও গঙ্গাস্নান করিয়া প্রভুর সমক্ষে আসিলে প্রভু শ্রীকরে তুলসীমাল্যাদি পরাইয়া দিলেন।

মহাপ্রভু মধ্যাহ্ন-ক্রিয়া সম্পাদনজন্য বিষ্ণুমন্দিরে প্রবিষ্ট হইলে সনাতন তপনমিশ্র হইতে একখণ্ড জীর্ণ বস্ত্র ভিক্ষা করিয়া কৌপীন ও বহির্বাসরূপে পরিধান করিলেন। প্রভু সনাতনের বেশাবলোকনে ঈষদ্ধাস্য করিলেন এবং ভোটকম্বলের দিকে বারংবার দৃষ্টিপাত করিতে লাগিলেন। সনাতন প্রভুর মনোভাব বুঝিয়া এক গৌড়ীয়াকে ভোট দিয়া তাঁহা হইতে এক জীর্ণ কন্থা সংগ্রহ করিলেন। মিশ্রগৃহে মহাপ্রভু ভোজন করিয়া শেষপাত্র সনাতনকে দেওয়াইলেন। সনাতন সেই মহাপ্রসাদ ভোজন করিয়া জঠর-জ্বালা হইতে চিরদিনের তরে মুক্তিলাভ করিলেন।

তৎপরে শ্রীমন্‌মহাপ্রভু শ্রীপ্রকাশানন্দ সরস্বতীকে স্বপ্রভাবে মায়াবাদ হইতে উদ্ধার করিয়া বৈষ্ণব করিলে কাশীবাসী সকলেই মহাপ্রভুর গুণানু-বাদ করিতে লাগিলেন। শ্রীসনাতন এই দৃশ্য দর্শন করিয়া পরমানন্দে ভাসিয়া গেলেন। মহাপ্রভু দুইমাস কাশীতে থাকিয়া শ্রীসনাতনকে জীবতত্ত্ব, ঈশ্বরতত্ত্ব, ভক্তিতত্ত্ব, প্রেমতত্ত্ব প্রভৃতি সকল বিষয়ে শিক্ষা দেন—শক্তি-সঞ্চার করেন এবং বৈষ্ণবস্মৃতি করিবার জন্য আজ্ঞা দিয়া নিজেই তাহার সূত্র বর্ণনা করেন। এই সব কাহিনী শ্রীচৈতন্যচরিতামৃতে বিস্তারিতভাবে বর্ণনা আছে। সর্বশক্তি সঞ্চার করিয়া পরে প্রভু সনাতনকে বৃন্দাবনে যাইয়া লুপ্ততীর্থ উদ্ধার এবং ভক্তিশাস্ত্র-প্রণয়ন করিবার জন্য আদেশ করেন। শ্রীপ্রভুর আজ্ঞা শিরোধার্য্য করিয়া সনাতন প্রয়াগ ও আগ্রা হইয়া শ্রীবৃন্দাবনে গমন করিলেন এবং কিয়দ্দিন বাস করিবার পরে পুনরায় শ্রীগৌরাঙ্গ-দর্শন-লালসায় নীলাচলে যাত্রা করেন; ঝারিখণ্ড-পথে দূষিত জল-পানে সনাতনের গাত্রে কণ্ডূ হইল, তিনি শ্রীজগন্নাথদেবের রথারোহণ দর্শন করিয়া রথচক্রতলে প্রাণ-পরিত্যাগের সংকল্প করিয়া নীলাচলে উপনীত হইলেন এবং ভুবনপাবন শ্রীশ্রীহরিদাস ঠাকুরের নিকটে অবস্থান করিলেন। মহাপ্রভু তথায় সনাতনকে দর্শন করিয়া আলিঙ্গন করিতে বাহু প্রসারণ করিলে সনাতন নানাবিধ দৈন্যোক্তি দ্বারা মহাপ্রভুকে নিরসন করিতে চেষ্টা করিলেন। সনাতন নিজেকে নীচজাতীয়, নীচসঙ্গী ইত্যাদি মনে করিয়া কখনও শ্রীজগন্নাথের মন্দিরের চতুঃসীমায় যাইতেন না। সনাতনের দেহত্যাগ-সংকল্প জানিয়া মহাপ্রভু একদিন তাঁহাকে এই কার্য্য হইতে বিরত হইতে উপদেশ দিলেন এবং সনাতনের দেহকে প্রভু নিজদেহ বলিয়া অঙ্গীকার করিলেন। একদা জ্যৈষ্ঠ মাসের মধ্যাহ্নকালে

যমেশ্বর টোটা হইতে সনাতনকে তপ্ত বালুকার উপর দিয়া আনাইয়া প্রভু সনাতনের মুখে তাঁহার আত্মদীনতা শ্রবণ করিয়া পরিতুষ্ট হইলেন এবং প্রেমালিঙ্গনে তাঁহাকে সম্পূর্ণ সুস্থ করিলেন। সর্বভক্তের আশীর্ব্বাদ প্রাপ্তি করাইয়া প্রভু সনাতনকে শ্রীবৃন্দাবনে বিদায় করিলেন।

একদা পরিক্রমা করিয়া সনাতন বংশীবটমূলে রূপের সহিত সাক্ষাৎ করিলেন—রূপ তখন নিবিষ্টমনে শ্রীবৃন্দাবনের মহিমা-সূচক নয়টি শ্লোক রচনা করিতেছিলেন! 'মুকুন্দমুরলীকলশ্রবণফুল্লহৃদ্‌বল্লরী' ইত্যাদি পাঠ করিয়া সনাতন রূপকে শত শত ধন্যবাদ দিতে লাগিলেন। পরে শৃঙ্গার-বটে গিয়া মহাপ্রভুকর্ত্তৃক উপদিষ্ট লুপ্ততীর্থ উদ্ধার কি ভাবে করা যায়—চিন্তা করিতে করিতে শয়ন করিয়াছেন; স্বপ্নচ্ছলে কেহ বলিলেন—'সনাতন! তুমি গুপ্ততীর্থের উদ্ধার-সাধন জন্য চিন্তা করিও না—আমার কার্য্য আমিই করিব—তুমি কেবল উপলক্ষ হইয়া থাক।' তৎপরে প্রণালীক্রমে মধুবনাদি দ্বাদশ বন নির্ণয় করিলেন, নিকুঞ্জ বন, নিধুবন, ব্রহ্মকুণ্ড, বেণুকুণ্ড, দাবানল কুণ্ডাদিও নিরূপণ করিলেন, ক্রমশঃ চৌরাশী ক্রোশের লীলাস্থলী সকলই প্রকাশ করিলেন। সনাতন ফলমূল শাক ইত্যাদি যথালাভে সন্তুষ্টচিত্তে ভোজন করিয়া, কখনও বা বিপ্রগৃহে মাধুকরী ইত্যাদিদ্বারা জীবিকানির্বাহ করতঃ বৃন্দাবনে যমুনাতীরে **'মদনটের'** নামক স্থানে মৌনী হইয়া সদা সর্বক্ষণ ভজন করিতেন।

কথিত আছে দিল্লীশ্বর আকবর সাহ শ্রীরূপ সনাতনের গুণ-গরিমা-শ্রবণে বিমুগ্ধ হইয়া বহু সজ্জা করতঃ মদনটেরের নিকটে শিবির স্থাপন-পূর্ব্বক অবস্থান করিতেছিলেন। প্রাতঃকালে আকবর সাহ সনাতনের দর্শনার্থে যাইয়া বহুবিধ অনুনয় বিনয় করিলেও সনাতন কিছুতেই মৌন-ব্রত ভঙ্গ করিলেন না। পরে রাজা যৎকিঞ্চিৎ অর্থ অঙ্গীকার করিতে পুনঃ পুনঃ অনুরোধ করায় সনাতন ইঙ্গিত করিলেন যে তাঁহার কুটীরটী যমুনা-তরঙ্গে ভগ্নপ্রায় হইয়াছে—ইহার সংস্কার করিলেই তিনি সুখী হইবেন। শ্রীরূপ রাজাকে সঙ্গে করিয়া সেই নির্দ্দিষ্ট স্থলটি দেখাইলে রাজা কিয়ৎকালের জন্য দেখিলেন যে যমুনাঘাটের সোপানপঙ্‌ক্তি স্পর্শমণি-সমূহের দ্বারা খচিত রহিয়াছে। পাতসাহ অবাক্ হইয়া দৃষ্টি পাত করিয়া আছেন, কিন্তু কিছুক্ষণ পরে আর দেখিতে পাইলেন না। তখন তিনি বুঝিলেন যে সনাতন কি অতুল বৈভবের অধিকারী।

অতঃপর রাজা সনাতনকে বহু স্তুতি নতি এবং প্রার্থিত-সম্পাদনে অসামর্থ্য জ্ঞাপন করিয়া দিল্লীতে প্রত্যাবর্ত্তন করেন।

শ্রীরূপ 'চাটুপুষ্পাঞ্জলি' নামক স্তোত্ররত্নে শ্রীরাধার বেণীর উপমা দিতে 'বেণী-ব্যালাঙ্গনাফণা' লিখিয়াছিলেন—সনাতন সর্পিণীর সহিত শ্রীরাধার বেণীর উপমা দেখিয়া অতিশয় দুঃখিত হইলেন। একদা সনাতন শ্রীরাধাকুণ্ড দর্শন করিয়া তাহার অগ্নিকোণে 'মদনান্দোলন' নামক নিত্য-বিলাসকুঞ্জের দর্শনার্থ গমন করিতেছেন—এমন সময় দেখিলেন যে শ্রীমতী রাধা শ্যামরসাল-বৃক্ষের ঝুলনায় ঝুলিতেছেন এবং শিরোবেণী পৃষ্ঠদেশে বিলম্বিত হইয়া ঠিক নাগিনীর প্রতিরূপ ধারণ করিয়াছে। বেণী-ফণিনীর দর্শনে সনাতন প্রেমভরে সাত্ত্বিকভাব-ভূষণে বিভূষিতদেহ হইয়া ভূতলে লুণ্ঠনাবলুণ্ঠন করিতে লাগিলেন এবং শ্রীরূপের কবিত্বের ভূয়সী প্রশংসা করিতে লাগিলেন।

শ্রীসনাতন বৃন্দাবন হইতে মাধুকরী গ্রহণ করিতে প্রতিদিন মথুরায় এক চৌবের গৃহে যাইতেন। ঐ মথুরায় সেই চৌবেজীর ব্রাহ্মণী বাৎসল্য-রসে অতুলনীয়া ছিলেন। তাঁহার বাৎসল্যভাবে আকৃষ্ট হইয়া শ্রীনন্দ-নন্দন ঐ ব্রাহ্মণের পঞ্চমবর্ষীয় বালকের সহিত খেলা করিতেন এবং উভয়ই ব্রাহ্মণীকে মাতৃ-সম্বোধন করিতেন। একদিন বালকদ্বয় খেলা করিতেছেন—এমন সময় সনাতন মাধুকরীতে যাইতেছেন। বালবেশী শ্রীকৃষ্ণের পরিচয় পাইয়া সনাতন তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—'তুমি কাহাদের ছেলে হে?' উত্তর হইল—'গোসাইজি! আমি ব্রজবাসীর বালক, নাম মদনমোহন, ঐ সম্মুখের অট্টালিকা আমাদের গৃহ।' সনাতন সেই ব্রাহ্মণের গৃহে গিয়া দেখেন—ব্রাহ্মণী পাক করিতেছেন এবং দন্তকাষ্ঠে দন্ত মার্জন করিয়া ঐ দন্তকাষ্ঠেই আবার অন্ন নাড়িতেছেন। সনাতন এই অবৈধ ব্যবহার দর্শনে বিস্ময়ান্বিত হইয়া জিজ্ঞাসা করিলেন—'ব্রজমায়ি! আপনি কাহার জন্য রন্ধন করিতেছেন?' তখন উত্তর হইল—আমার দুইটি বালক আছে, তাহাদের জন্য বালভোগ প্রস্তুত করিতেছি।' সনাতন মনে ভাবিলেন—'এই ব্যাপারে ত ইঁহার অপরাধ হইতেছে, অতএব ইঁহাকে ব্যাপারটা বুঝাইয়া দিব।' এই ভাবিয়া তিনি বলিলেন—'মা! আগামী কল্য হইতে স্নানাদি করিয়া পবিত্রভাবে বালকদ্বয়ের জন্য রন্ধন করিবেন।' পরদিন প্রাতঃকৃত্যাদি

সমাপনান্তে রন্ধন করিতে করিতে অপরাহ্ণ হইল। ক্ষুধায় পীড়িত হইয়া মদনমোহন সনাতনকে বলিলেন—"গোঁসাই! তুমি আমার জননীকে সদাচার ইত্যাদি করিতে উপদেশ দিয়া আমাকে ক্ষুধায় কাতর করিলে কেন? আমি যে ব্রজবাসিদের উচ্ছিষ্টে প্রতিপালিত, তাহা কি তুমি জান না? ইত্যাদি"। সনাতন মদনমোহনের বাক্যে নির্বাক্ হইয়া নিজকে অপরাধী সাব্যস্ত করিলেন এবং ব্রজমায়ির নিকট গিয়া বলিলেন—'মা! তোমার ইচ্ছামত পূর্ব্ববৎ রন্ধন করিয়া বালকদ্বয়কে খাওয়াইবে। স্নানাদি কৃত্যের আবশ্যকতা নাই।' সনাতন এই বলিয়া আসিতেছেন—পথিমধ্যে মদনমোহন সনাতনকে বলিলেন 'গোঁসাই! আমার ইচ্ছা, তোমার কাছে যাইব।' সনাতন বলিলেন—'আমার ধৃষ্টতা মার্জনা করুন—আমি আপনাকে লইয়া যাইতে পারিব না। মা যশোদা নব লক্ষ ধেনুর দুগ্ধ, সর, নবনীত ইত্যাদি প্রদান করিয়াও যাহার তৃপ্তিসাধন করিতে পারেন নাই—আমি দীনাতিদীন, বৃক্ষতল-বাসী ও মাধুকরীজীবী হইয়া কি প্রকারে আপনার সেবা করিব?' এই বলিয়া সনাতন বৃন্দাবনে গমন করিলেন। এদিকে চৌবে ব্রাহ্মণীকে স্বপ্নযোগে মদনমোহন বলিলেন—'মা! আমি আগামী কল্য মাধু-করী ভিক্ষুক গোঁসাইর সহিত বৃন্দাবনে যাইব।' এ বাক্য-শ্রবণেই ব্রাহ্মণী ব্যাকুলিত হইয়া রোদন করিতে লাগিলেন। পরদিন সনাতন মাধুকরীতে আসিলে তাঁহার সহিত মদনমোহনও বৃন্দাবনে গমন করিলেন এবং বলিলেন—'গোঁসাই! আমি বিগ্রহরূপে তোমার নিকট অবস্থান করিব এবং ভোগের জন্য তুমি যাহা দিবে, তাহাতেই আমি পরিতৃপ্ত হইব।' সনাতন অগত্যা স্বীকার করিয়া মাধবীলতার কুঞ্জ-কক্ষে তাঁহাকে স্থাপনা করিলেন এবং প্রত্যহ 'আঙ্গাকড়ি' ভোগ দিতে লাগিলেন। একদা অলবণ বন্যশাক ভোগ প্রদান করিলে মদনমোহন কহিলেন—গোঁসাই! কিঞ্চিৎ লবণ না হইলে আমি খাইতে ত পারিব না।' সনাতন কহিলেন—'আমিত পূর্ব্বেই বলিয়াছি যে তোমার উপদ্রব সহ্য করিতে পারিব না। আমি বনবাসী, লবণ কোথায় পাই বলত!' তখন মদন-মোহন বলিলেন, 'তোমার সম্মতি পাইলে আমি আপন প্রয়োজনীয় সামগ্রী আহরণ করিয়া লইব।' সনাতন সম্মত হইলে এক বিচিত্র ব্যাপার সংঘটিত হইল। মূলতান দেশের এক সদাগর বহুমূল্য পণ্য-

দ্রব্য লইয়া নৌকাযোগে মথুরায় যাইতেছিল। কিন্তু মদনটেরের নিকট যমুনার চড়ায় তাহার এগারখানি নৌকাই আবদ্ধ হইয়া গেল। যখন সমস্ত যুক্তি কৌশল ব্যর্থ হইল, তখন সদাগর বড়ই বিপদ গণিলেন। এ দিকে মদনমোহন বালকরূপে সদাগরকে ডাকিয়া বলিলেন, 'এই মদনটেরে সনাতন গোস্বামী আছেন, তাঁহার কৃপাকটাক্ষে তোমার নৌকা সচল হইবে।' এই বলিয়া বালক অন্তর্দ্ধান করিলেন। সনাতনের নিকট আসিয়া সকল ব্যাপার নিবেদন করিলে সনাতন বলিলেন— ঐ মাধবীকুঞ্জ-কক্ষে সেই বালক বিরাজমান আছেন—তাঁহার মন্দির নির্ম্মাণ ও পরিচর্য্যার জন্যই এই চক্রী চক্র তুলিয়াছেন।' সদাগর মদনমোহনের নিকট মূলধন ও ব্যবসায়ের লাভের উদ্বৃত্ত অর্থ সমস্তই উপহার দিবে মনে মনে সংকল্প করিতেই নৌকা মুক্ত হইল। বলাবাহুল্য সেই সদাগর ব্যবসায়ে প্রচুরতর অর্থ লাভ করিয়া সেই অর্থ দ্বারা সনাতনের আদেশানুরূপ মন্দির-নির্ম্মাণ ও সেবার ব্যবস্থা করিয়া দিলেন।

বীরভূম জেলায় জনৈক দরিদ্র ব্রাহ্মণ কন্যাদায়গ্রস্ত হইয়া কাশীধামে শিবের উপাসনা করিতে লাগিলেন। একদিন দৈববাণী হইল 'ব্রাহ্মণ! তুমি শীঘ্র বৃন্দাবনে সনাতন গোস্বামির নিকট গমন কর, তথায় তোমার সর্বার্থসিদ্ধি হইবে।' ব্রাহ্মণ এই আকাশবাণী প্রাপ্ত হইয়া বৃন্দাবনে সনাতনের নিকট উপস্থিত হইলেন এবং নিজ প্রার্থিত-বিষয় নিবেদন করিলেন। সনাতন বলিলেন—'ভাই! আমার একশত-গ্রন্থি কন্থা ও এক করোয়া মাত্র সম্বল। আমি অর্থ কোথায় পাইব!' ব্রাহ্মণ সনাতনের বাক্য শুনিয়া ও অবস্থা দেখিয়া শিরে করাঘাত করিয়া রোদন করিতেছেন, এমন সময় সনাতনের মনে হইল এবং ব্রাহ্মণকে বলিলেন— 'দেখ! আমি বহুদিন পূর্ব্বে যমুনায় স্নান করিতে এক স্পর্শমণি পাইয়াছিলাম; তাহা বামহস্তে বালুকামুষ্টিদ্বারা অমুক স্থানে গোপন করিয়া রাখিয়াছি।' এই কথা বলিয়া তিনি ব্রাহ্মণ সহ ঐস্থানে গমন করিয়া তর্জনী-সঙ্কেতে স্থানটা দেখাইয়া দিলেন। ব্রাহ্মণ স্পর্শমণি প্রাপ্ত হইয়া পরমানন্দে দেশের দিকে যাত্রা করিলেন। ব্রাহ্মণের মনে সনাতনের ভাবভঙ্গী এতাদৃশ প্রভাব বিস্তার করিয়াছিল যে তিনি ভাবিলেন যে গোসাইর নিকট ইহা হইতেও অত্যুৎকৃষ্ট মণি আছে, বিপ্রবর চিন্তা

করিতে করিতে প্রত্যাবর্ত্তন করিয়া সনাতনের ঐ উৎকৃষ্টতর মণির প্রার্থনা করিলেন। সনাতনের ইঙ্গিতে ব্রাহ্মণ স্পর্শমণি যমুনাজলে নিঃক্ষেপ করিলে সনাতন তাঁহাকে শিক্ষাদি দিয়া আত্মসাৎ করিলেন।

**শ্রীসনাতনগোস্বামিপাদ-বিরচিত গ্রন্থাবলীঃ—**

সনাতন গোস্বামির গ্রন্থ-চতুষ্টয়।
টীকা সহ **ভাগবতামৃত** খণ্ডদ্বয়॥
**হরিভক্তিবিলাস** টীকা দিক্প্রদর্শনী।
**বৈষ্ণবতোষণী** নাম দশম-টিপ্পনী॥
**'লীলাস্তব'** দশম-চরিত যারে কয়।
সনাতন গোস্বামির এই চতুষ্টয়॥ [ ভক্তিরত্নাকর ৫৬পৃঃ]

এতদ্ব্যতীত 'লঘুহরিনামামৃত-ব্যাকরণ' নামে একখানা ব্যাকরণও তিনি রচনা করিয়াছেন বলিয়া প্রকাশ।* উহা বর্ত্তমান মুদ্রিত সংস্করণেরই সংক্ষেপ বলিয়াই মনে হয়। শ্রীমন্ মহাপ্রভু-কর্ত্তৃক সূচিত সূত্রানুসারে শ্রীপাদ সনাতনের আজ্ঞায় তাঁহারই ইঙ্গিতে ও সাহায্যকল্পে প্রথমতঃ শ্রীপাদ গোপালভট্ট গোস্বামী 'শ্রীশ্রীহরিভক্তিবিলাস' রচনা করেন। উহা 'লঘু হরিভক্তিবিলাস' নামে কথিত হয়েন এবং অদ্যাবধি শ্রীরাধারমণের গোস্বামিদের গৃহে ও অন্যত্র বর্ত্তমান আছেন। এই গ্রন্থ-সাহায্যে শ্রীসনাতন পরিবর্ত্তন-পরিবর্দ্ধন-সহকারে 'দিগ্‌দর্শনী' টীকা সহ বৃহদায়তন হরিভক্তি-বিলাস প্রণয়ণ করিয়াছেন।

আমাদের আলোচ্য এই **'লীলাস্তব'** নামক গ্রন্থরত্নে শ্রীশ্রীগোস্বামিপাদ শ্রীমদ্ ভাগবতের দশমস্কন্ধের প্রথম পঁয়তাল্লিশ অধ্যায়ের লীলাসূত্র বর্ণনা করিয়াছেন। শ্রীপাদ শ্রীসনাতন তাঁহার প্রাণকোটিপ্রিয়তম শ্রীমদ্ ভাগবতের শ্লোকসমূহদ্বারা এই গ্রন্থখানি সুকৌশলে ও সুরসালভাবে গ্রথিত করিয়াছেন। কোথায় ৫।৭টি শ্লোকের আশয় একটি শব্দে, আবার কোথায় বা একটি শ্লোককে উপজীব্য করতঃ সাত আটটি শব্দ

* বৈষ্ণবানাং হিতাভিলাষ-পরবশতয়া শ্রীনামগ্রহণপূর্ব্বক-বিশিষ্ট-ব্যুৎপত্তিবাঞ্ছয়া শ্রীকৃষ্ণদেব-প্রসাদমধিগম্য শ্রীমচ্ছ্রীল সনাতনগোস্বামিনাং সূত্রানুসারেণ শ্রীজীব গোস্বামিনাম্ গ্রন্থকারঃ.........মঙ্গলমাচরতি।—[ শ্রীহরিনামামৃত-ব্যাকরণস্য শ্রীহরেকৃষ্ণাচার্য্য কৃত টীকায়াং প্রথমে ]।

যোজনা করিয়া শ্রীকৃষ্ণকে সম্বোধন করিয়াছেন। শ্রীমদ্ ভাগবতের [১১।২৭।৪৬] 'শিরো মৎপাদয়োঃ কৃত্বা' ইত্যাদি শ্লোকে যে অভীষ্টরূপের শ্রীচরণতলে দণ্ডবৎ প্রণতি করিবার ব্যবস্থা দিয়াছেন—তাহাই অবলম্বন করতঃ শ্রীপাদ সনাতন এই গ্রন্থরত্নে ৪৩২ শ্লোকে ১০৮ দণ্ডবতের ইঙ্গিত দিয়াছেন। প্রতি চারি শ্লোকে একটি দণ্ডবৎ অথবা প্রতিপ্রকরণে একটি করিয়া দণ্ডবৎ করাই অভিপ্রেত। বলা বাহুল্য যে শ্রীগোস্বামিপাদ স্বয়ঃই প্রকরণবিভাগ করিয়া দিয়াছেন।

প্রথমতঃ শ্রীকৃষ্ণের ব্রহ্ম, পরমাত্মা ও ভগবান্—এই ত্রিবিধ প্রকাশের বন্দনা করা হইয়াছে। তৎপরে মহাবিষ্ণুস্বরূপকে বন্দনা করিয়া চতুর্দ্দশ মন্বন্তরের ও লীলাবতারাদির বন্দনা হইয়াছে। অতঃপর যুগাবতার বর্ণনা ও শ্রীকৃষ্ণের পরাবস্থস্বরূপ-দ্বয়ের [ নৃসিংহ ও রামচন্দ্রের ] পুনরায় বন্দনা করিয়া শ্রীদশমের প্রথমাধ্যায় হইতে আরম্ভ করতঃ ক্রমে ক্রমে পঁয়তাল্লিশ অধ্যায়ে মথুরা হইতে শ্রীনন্দবিদায় পর্য্যন্ত সমস্ত লীলার সূত্রসমূহ কথিত হইয়াছে। তৎপরে বিভিন্ন প্রকরণে শ্রীনীলাচলচন্দ্রের বন্দনা, শ্রীশ্রীগৌরাঙ্গের বন্দনা, শ্রীভগবদ্ বিভূতিসমূহের বন্দনা, এবং ভগবদর্চ্চামূর্ত্তিসমূহের বন্দনা করিয়া সর্বশাস্ত্র-মুকুটমণি শ্রীমদ্ ভাগবতের শতমুখে ভূয়সী স্তুতিমালা সংযোগ করিয়াছেন। তৎপরে গ্রন্থের উপসংহারকালে প্রাণস্পর্শীভাষায় নিজের মহাদৈন্য-সূচক শ্রীকৃষ্ণের করুণামাহাত্ম্যের বন্দনা করিয়াছেন। এই গ্রন্থের আলোচনাফলও শ্রীপাদ ইঙ্গিত করিয়াছেন—'যিনি অর্থজ্ঞানপূর্ব্বক ১০৮ দণ্ডবৎ প্রণাম করিতে করিতে এই লীলাস্তব পাঠ করিবেন—তাঁহাকে শ্রীকৃষ্ণচন্দ্র অচিরাৎ শ্রীভগবৎস্বরূপে, নামে, লীলায় ও বিহারস্থলে পরমা রতি দান করিবেন।' বলা বাহুল্য যাঁহারা শ্রীমদ্ভাগবত নিত্য পাঠ করিতে ইচ্ছা করেন—অথচ গ্রন্থের বিশালতা দেখিয়া সঙ্কুচিত হন, তাঁহাদের পক্ষে এই গ্রন্থ সবিশেষ উপযোগী। সংক্ষেপে শ্রীমদ্ভাগবতোক্ত লীলাসমূহের সমাবেশ পূর্ব্বক গৌড়ীয় বৈষ্ণব গণের ভজনোপযোগী করিয়াই শ্রীগ্রন্থখানি রচিত হইয়াছেন। 'বৈষ্ণবতোষণী' অবলম্বনে ইঁহার একটি সংক্ষিপ্ত চূর্ণিকাও দেওয়া হইয়াছে। যে পুঁথিখানার সাহায্যে এই গ্রন্থরত্ন প্রকাশিত হইলেন—তাহা শ্রীপাদ শ্রীসনাতন প্রভুর **স্বহস্তাক্ষর** বলিয়া ধারণা হয়। ইঁহারই **একটি** প্রতিলিপি বৃন্দাবনে শ্রীরাধাদামোদরের গ্রন্থাগারে নাগরাক্ষরে **১৮৮৫**

সম্বতে ( ১২৩৫ বাং ) লিখিত হইয়াছিল। ঐ গ্রন্থাগারে যে সকল পুঁথি শ্রীসনাতনের 'স্বহস্তাক্ষর' বলিয়া চিহ্নিত আছে, তাহাদের অক্ষর-সদৃশই আলোচ্য পুঁথিখানার অক্ষর-সন্নিবেশ দেখা যায়। নাগরাক্ষরের পুঁথিতে ইহারই শোধিত পাঠ স্বীকৃত হইয়াছে। এতদ্‌ব্যতীত শ্রীবৃন্দাবনে বা জয়পুরের গ্রন্থাগারসমূহে বিশেষ প্রয়াস করিয়াও অন্য পুঁথি পাওয়া যায় নাই। কাজেই এস্থলে শ্রীপাদশ্রীসনাতনের লীলাস্তবের প্রথমপৃষ্ঠার অবিকল ( স্বহস্তাক্ষর ) প্রতিবিম্ব দেওয়া হইল। সিঁথির হরিসভার সম্পাদক শ্রীযুক্ত কুঞ্জকিশোর দাস, বি, এ, ভাগবতভূষণ-প্রমুখ মহামনীষী-গণের আনুকূল্যে ও আগ্রহাতিশয্যে এই গ্রন্থরত্ন প্রকাশিত হইলেন। আমি ইঁহাদিগের নিকট চির কৃতজ্ঞতাপাশে বদ্ধ রহিলাম। এক্ষণে কৃপাময় পাঠকপাঠিকাগণ অনুবাদকের ভ্রমপ্রমাদাদি-দোষনিচয় উপেক্ষা করিয়া মূলগ্রন্থের গুরুগম্ভীর তাৎপর্য্য আস্বাদন করিলেই দীনহীন প্রকাশকের সকল শ্রম সার্থক হয়। ইতি

শ্রীধাম নবদ্বীপ
**হরিবোল কুটীর**
শ্রীশ্রীগদাধর জয়ন্তী
৪৫৮ শ্রীগৌরাব্দা

বৈষ্ণবদাসানুদাস
**শ্রীহরিদাস দাস।**

# শ্রীশ্রীকৃষ্ণলীলাস্তবঃ।

শ্রীকৃষ্ণায় নমো নমঃ।

শ্রীকৃষ্ণস্য কথাসূত্রং যথাভাগবত-ক্রমং।
লিখ্যতেঽষ্টোত্তরশত-প্রণামানন্দ-সিদ্ধয়ে ॥ ১ ॥

---

## কৃপা-কণিকা।

শ্রীচৈতন্যং প্রভুং বন্দে গদাধর-সমন্বিতং।
যৎকৃপয়া প্রবৃত্তোঽয়মজ্ঞোঽপি শাস্ত্রবাচনে ॥ ১ ॥
শ্রীরূপং শ্রীসনাতনং বন্দে চ প্রযতেন্দ্রিয়ঃ।
শ্রীজীবং ভট্টযুগঞ্চ শ্রীরঘুনাথদাসকং ॥ ২ ॥
বন্দেহং শ্রীগুরুদেবং গৌরভক্তশিরোমণিং।
যদাশ্রয়াদধমোঽপি সদ্যঃ কৃতার্থতামিয়াৎ ॥ ৩ ॥
কৃষ্ণলীলা-মধুমত্ত-গৌরভক্তগণং তথা।
নত্বেয়ং লিখ্যতে টীকা কৃপাপূরঃ সুকণিকা ॥ ৪ ॥
সংক্ষেপেণ তথোদ্দেশো যাবানত্র হি ক্রিয়তে।
তোষণ্যাদৌ সন্দর্ভে চ সুবিস্তরোঽস্য দৃশ্যতাম্ ॥ ৫ ॥
প্রমাদাদ্ বা ভ্রমাদ্ বাপি লিখামি যদ্ যদসঙ্গতং।
সর্বং শুধ্যন্তু সারজ্ঞাঃ সাধবঃ সমদর্শিনঃ ॥ ৬ ॥

অথ নিখিলশাস্ত্রনিষ্ণাতা বিশ্ববৈষ্ণবরাজসভাসভাজনাঃ পরমভাগবত-বর্য্যাঃ শ্রীশ্রীসনাতনগোস্বামিপাদা নিখিলজীবহিতাভিলাষপরবশাঃ স্বহৃদয়-মণিমঞ্জুষায়া উদ্ঘটয্যেব শ্রীকৃষ্ণলীলাখ্যস্তবরত্নং বহিঃ প্রকটয়ন্তঃ বস্তুনির্দেশ-রূপমঙ্গলং নিবধ্নন্তি—শ্রীকৃষ্ণেতি। ভাগবতমনতিক্রম্য শ্রীমদ্ভাগবত-ক্রমমবলম্ব্যৈব, এতেন স্বকপোল-কল্পিতত্বং নিরাকৃতং; প্রামাণ্যাঞ্চাস্য-দর্শিতং। শ্রীকৃষ্ণস্য স্বয়ং ভগবতঃ লীলাবিনোদিনঃ প্রেমপুরুষোত্তমস্য কথানাং লীলাকর্মগুণাদি-সূচকানামিতি ভাবঃ। সূত্রং বীজমিতি যাবৎ।

ব্রহ্মব্রহ্মন্নমামি ত্বামাত্মন্নন্দীশ্বরেশ্বর।
নানাবতারকৃৎ † কৃষ্ণ মধুরানন্দ-পূরদ ॥ ২ ॥
[ এবমাদৌ যথাবদারম্ভে নমস্কার প্রকঞ্চ ॥ * ]

তদুক্তং—'স্বল্পাক্ষরমসন্দিগ্ধং সারবদ্ বিশ্বতোমুখং। অস্তোভমনবদ্যঞ্চ সূত্রং সূত্রবিদো বিদুঃ' ॥ এতেনাস্যাঃ সংক্ষেপোক্তেঃ সন্তানেন খলু শ্রীমদ্-ভাগবতাদি-বর্ণিতানাং লীলাকদম্বানাং সুবিকাশো ভবিতেতি ধ্বন্যতে। লিখ্যতে—কর্ম্মণি বাচ্যে প্রয়োগঃ, তেন চ লিখিত-গ্রন্থস্যৈব প্রাধান্যং, নতু লেখকস্যেতি সূচ্যতে। দৈন্যোক্তিরিয়ং; এবং গ্রন্থশেষেঽপি বহুতরং ব্যক্তীভাবি। নন্থ শ্রীমদ্ভাগবতে সর্বশাস্ত্র-মুকুটায়মানে শ্রীকৃষ্ণস্বরূপে বরীবর্ত্তমানেঽস্য গ্রন্থস্য কিং নাম প্রয়োজনমিতি চেত্তত্রাহ—অষ্টেতি। অষ্টোত্তরশতানাং প্রণামানাং যঃ আনন্দঃ হর্ষাতিরেক স্তস্য সিদ্ধয়ে প্রাপ্ত্যৈ, বৃদ্ধ্যৈ, সম্পত্ত্যৈ বা। 'সিদ্ধিঃ স্ত্রী যোগ-নিষ্পত্তি-পাদুকান্তর্ধি-বৃদ্ধিষু' ইতি মেদিনী। সম্পত্তিরিতি ধরণিশ্চ ॥ প্রণামঃ খলু চতুর্বিধঃ; অভিবাদনং, অষ্টাঙ্গঃ, পঞ্চাঙ্গঃ, করশিরঃসংযোগশ্চ। প্রথমো নামোচ্চারণ-পাদস্পর্শপূর্ব্বকঃ—অভিবাদয়ে ভো অমুকশর্ম্মাহমিত্যেবংরূপঃ। দ্বিতীয়ো যথা—'পদ্ভ্যাং করাভ্যাং জানুভ্যামুরসা শিরসা দৃশা। বচসা মনসা চৈব প্রণামোঽষ্টাঙ্গ ঈরিতঃ ॥' তৃতীয়ো যথা—'বাহুভ্যাঞ্চৈব জানুভ্যাং শিরসা বচসা দৃশা। পঞ্চাঙ্গোঽয়ং প্রণামঃ স্যাৎ পূজাসু প্রবরাবিমৌ ॥ চতুর্থস্তু স্পষ্টঃ। কায়িক-বাচিক-মানসভেদেনাপি স ত্রিবিধঃ আকরেষু দ্রষ্টব্যঃ। অস্য স্বাপকর্ষবোধকব্যাপারবিশেষকত্বাৎ ভক্ত্যঙ্গত্বং। যদুক্তং—'অক্রূর স্তুভিবন্দন' ইতি ॥ নারদীয়ে চ—একোঽপি কৃষ্ণায় কৃতপ্রণামো দশাশ্বমেধাবভৃতৈ র্ন তুল্যঃ। দশাশ্বমেধী পুনরেতি জন্ম কৃষ্ণ-প্রণামী ন পুনর্ভবায়েতি। তথা নারসিংহে চ—'নমস্কারঃ স্মৃতো যজ্ঞঃ সর্বযজ্ঞেষু চোত্তমঃ। নমস্কারেণ চৈকেন সাষ্টাঙ্গেন হরিং ব্রজেদিতি। 'হৃদ্বাগ্‌বপুর্ভি র্বিদধন্নমস্তে' ইতি শ্রীভাগবতাচ্চ ॥ ১ ॥

অথ প্রকৃতমারভতে—ব্রহ্মেতি। সর্বত্র সম্বোধনং, ক্বচিদ্ বা দ্বিতীয়া-চতুর্থ্যন্তং পদমিতি বোধ্যং। হে ব্রহ্মণোঽপি ব্রহ্মন্, 'প্রজাপতিপতি'

† অবতারাবতারিন্ হে।

* প্রথমং শ্রীভগবন্তমভিমত-মধুররূপবেশমভিমুখে ধ্যানেন স্থিরীকৃত্য 'শিরো সং-

**জয় কৃষ্ণ পরব্রহ্মন্ জগত্তত্ত্ব জগন্ময়।**
**অদ্বৈত সচ্চিদানন্দ স্বপ্রকাশাখিলাশ্রয় ॥ ৩ ॥**

রিতি ( ভাগ ১০।১।২৬ ); যদ্বা ব্রহ্মণি বেদে প্রতিপাদ্যং ব্রহ্ম, তন্ত্বৌপনিষদং পুরুষং পৃচ্ছামীতি শ্রুতেঃ। বেদ-প্রবর্ত্তক বা, 'যস্য নিঃশ্বসিতং বেদাঃ' ইত্যাদিভ্যঃ। ত্বাং নমামি মৎস্বাতন্ত্র্যং মদ্‌ব্যক্তিত্বং ত্বয়ি সমর্পয়ামীত্যর্থঃ, যদুক্তং—"অহঙ্কৃতির্ম কারঃ স্যান্নকার স্তন্নিষেধকঃ। তস্মাত্তু নমসা ক্ষেত্রিস্বাতন্ত্র্যং প্রতিষিধ্যতে" ইতি পাদ্মে। আত্মন্ ব্যাপক অত সাতত্যগমনে ইত্যস্মাদততি ব্যাপ্নোতীতি আত্মা। যদ্বা—আততাচ্চ মাতৃত্বাদাত্মা হি পরমো হরিঃ, যদ্বা আত্মা প্রিয়তম ॥ ( ১০।১৪।৫৪ )। নন্দী শিবদ্বারপালঃ তস্য ঈশ্বরঃ প্রভুঃ, নন্দী দুর্গা তস্যা ঈশ্বরঃ পতি র্বা মহাদেবঃ তস্যাপি ঈশ্বরঃ সর্ব্বপুরুষার্থদাতঃ। যদ্বা নন্দীশ্বরো নাম নন্দরাজধানীগ্রামবিশেষঃ, তমাশ্বশ্নুতে সর্বপ্রাধান্যেন ব্যাপ্নোতীতি নন্দীশ্বরেশ্বর, 'অশ্নোতে রাশুকর্মণি বরট্' চেতি উপধায়া ঈত্বং চ। নানাবতারান্ মৎস্যকূর্মাদীন্ স্বাংশেন করোতীতি নানাবতারকৃৎ, উক্তঞ্চ 'অবতারাবলিবীজ' ইতি। কৃষ্ণ ইত্যেব তস্য স্বয়ং ভগবতো মুখ্যনাম। 'একো বশী সর্বগঃ কৃষ্ণ ঈড্য' ইতি শ্রুতেঃ' 'কৃষ্ণস্তু ভগবান্ স্বয়মিতি' শ্রীভাগবতাচ্চ। মধু মধুররস স্তং স্বপ্রিয়তম-ভক্তেভ্যঃ রাতি দদাতি গৃহ্লাতীতি বা মধুর। যদ্বা মধু পুষ্পরসঃ শ্রীরাধায়াঃ স্বস্য বা মুখপদ্মমকরন্দ ইতি যাবৎ তৎ তস্যাঃ সকাশাৎ স্বয়ং রাতি গৃহ্লাতি, তস্যৈ স্বয়ং দদাতীতি বা। অত আনন্দঃ সর্বেষামাহ্লাদকত্বাৎ 'আনন্দং ব্রহ্মেতি ব্যজানাদিতি' শ্রুতেঃ। সর্বেষাং সর্ববাঞ্ছাপূরণাৎ পূরদ। পূর পূর্তৌ। অস্যাপ্যায়নার্থত্বে তৃপ্তিদেত্যর্থঃ। যদ্বা—মধুরানন্দপূরদ ইত্যেকনাম। মাধুর্য্যময়ানাং আনন্দরাশীনাং পরিবেষক ইত্যর্থঃ ॥ ২ ॥

অথ 'ব্রহ্মেতি পরমাত্মেতি ভগবানিতি শব্দ্যতে' ইত্যুক্তদিশা তস্য ব্রহ্মবাচ্যত্বং তাবদ্ দর্শয়তি—জয়েতি। উৎকর্ষং প্রাপ্নুহি, জি জয়ে উৎকর্ষ-

পাদয়োঃ কৃত্বেত্যাদি [ ভাগ ১১।২৭।৪৬ ] বচনানুরূপং এতদ্‌দ্বাত্রিংশদধিকচতুঃশত শ্লোকানাং চতুর্ভিশ্চতুর্ভিঃ শ্লোকৈরেক একঃ প্রণামঃ কার্য্যঃ। এবমষ্টোত্তরশত-প্রণামাঃ স্যুঃ ॥ অথবা যথোদ্দিষ্টং প্রত্যেকমেকং প্রকরণমেক একো নমস্কারঃ। তদ্‌ব্যবচ্ছেদশ্চাঙ্কক্রমেণৈব জ্ঞাতব্যঃ। এবমেতেষাং শ্লোকানাং মুখে কীর্ত্তনেন হৃদি চ তদর্থচিন্তনেন দেহদণ্ডবৎ পাতেন নমস্কারারম্ভো যথাবদারব্ধ স্তস্মিন্।

নির্ব্বিকারাপরিচ্ছিন্ন নির্বিশেষ নিরঞ্জন।
অব্যক্ত সত্য সন্মাত্র পরম জ্যোতি রক্ষর ॥ ৪ ॥

নমঃ ২ ॥

---

প্রাপ্তৌ অকর্মকোয়ং। যদ্বা—জয়েত্যেকং নাম, সর্বদৈব সর্বোৎকর্ষেণ সহ সুবিরাজমানেত্যর্থঃ। কৃষ্ণস্য তস্য ব্রহ্মণি তাৎপর্য্যং দর্শয়তি যাবৎ প্রকরণ-সমাপ্তি ; পরব্রহ্মন্ পরাণাং শ্রেষ্ঠানামপি সর্বারাধ্যানাং দেবানাং ব্রহ্মন্ বিধাতঃ। যদ্বা পরমবৃহত্ত্বযুক্ত, 'মহতো মহীয়ানি'ত্যুক্তত্বাৎ গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গমিতি চ ভাগবতে। জগতাং নিখিলব্রহ্মাণ্ডানাং তত্ত্ব মূলীভূত-বস্তু, যদুক্তং—'সর্বকারণকারণমিতি' ব্রহ্মসংহিতায়াং ; জন্মাদ্যস্য যত ইতি ব্রহ্মসূত্রে চ। জগন্ময়—একাংশেন জগদ্ ব্যাপ্য স্থিতত্বাৎ, তদুক্তং 'বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ' ইতি শ্রীগীতোপনিষৎসু। অদ্বৈত দ্বিতীয়রহিতঃ 'ন তৎসমশ্চাভ্যধিকশ্চ দৃশ্যত' ইতি শ্রুতেঃ। সচ্চিদানন্দ সন্ধিনী-সম্বিদ্-হ্লাদিনীশক্তিবিশিষ্ট। তদুক্তং শ্রীবৈষ্ণবে— 'হ্লাদিনী সন্ধিনী সম্বিত্ত্বয্যেকা সর্বসংস্থিতা' বিতি, তথা 'হ্লাদিন্যা সম্বিদাশ্লিষ্টঃ সচ্চিদানন্দ ঈশ্বর' ইতি চ। স্বপ্রকাশ স্বয়ং প্রকাশ্যমানত্বাৎ। যস্য ভাসা সর্বমিদং বিভাতীতি। অখিলানাং প্রথমপুরুষাদি-সর্বতত্ত্বানামাশ্রয় আধার 'মূলং বিষ্ণু হি দেবানামিতি' বচনাৎ ॥ ৩ ॥

নির্বিকার— পরিণাম-রহিত, চিন্তামণ্যাদিবৎ স্বাচিন্ত্যশক্ত্যেব জগদ্রূপেণ পরিণমতোঽপি সদা স্বরূপসংপ্রাপ্তত্বাদিতি ভাবঃ। অপরিচ্ছিন্ন দেশ-কালাদিভিরিয়ত্ত্বয়া পরিচ্ছেত্তুমশক্য, তদুক্তং—ন চান্ত র্ন বহির্যস্য ন পূর্বং নাপি চাপরমিতি (ভাগ ১০।৯।২৩) নির্বিশেষ নিতরামস্তি স্বস্মিন্ বিশেষঃ প্রভেদঃ যস্য স্বগতভেদযুক্ত ইত্যর্থঃ। যদ্বা প্রাকৃতহেয়-গুণ-বর্জিত 'অপাণিপাদো জবনো গ্রহীতেত্যাদি' শ্রুতেঃ। নিরঞ্জন বিগত-ক্লেশ যদ্বা নাস্তি স্বরূপাদঞ্জনং গমনমস্যেতি নাস্তি স্বরূপস্য ব্যক্তীকরণং স্বভক্তব্যতিরিক্তেস্বিতি বা। অঞ্জু ব্যক্তি-ম্রক্ষণ-কান্তিগতিষু' ইতি ধাতু-পাঠঃ। অতঃ অব্যক্ত অস্ফুট-প্রকাশ সর্বেন্দ্রিয়জ্ঞানাগোচর ইত্যর্থঃ। অদৃষ্টং চর্মচক্ষুষেত্যুক্তত্বাৎ। তথাপি সত্য যথার্থস্বরূপ 'সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্মেতি' শ্রুতেঃ। ত্রিষু কালেষু সৃষ্টেঃ পূর্বং স্থিতিকালে তথা প্রলয়া-বসানে চ অব্যভিচারেণ বর্ত্তমানত্বাদ্ বা সত্য। সত্যব্রতমিত্যাদৌ ত্রিসত্য

**পরমাত্মন্ বাসুদেব প্রধান-পুরুষেশ্বর।**
**সর্বজ্ঞানক্রিয়াশক্তিদাত্রে তুভ্যং নমো নমঃ॥ ৫॥**

---

মিত্যুক্তত্বাৎ ( ভাগ ১০।২।২৬ )। সন্মাত্র স্বরূপতঃ এব স্থিত, 'সদেব সৌম্য ইদমগ্র আসীদিতি' শ্রুতিঃ তথা অহমেবাসমেবাগ্রে নান্যদ্ যৎ সদসৎপরমিত্যাদি ( ভাগ ২।৯।৩২ ) চ। পরম আত্ম সর্বোৎকৃষ্টো বা। যদ্বা পরঃ ঈশ্বরশ্চাসৌ মা লক্ষ্মীঃ স্বরূপশক্তিশ্চেতি তয়োরেকাত্মনি স্থিতত্বাৎ পরম্-স্বরূপশক্ত্যালিঙ্গিতবিগ্রহ ইতি ভাবঃ। যদুক্তং বৃহদারণ্যকে "স এক আসীৎ।...স একো ন রমতে, অথ দ্বিতীয়মৈচ্ছৎ।...স হ এতাবানাস যথা স্ত্রীপুমাংসৌ সংপরিষ্বক্তৌ বাহ্যং কিঞ্চন ন বেদ ন চান্তরমিতি।" জ্যোতি স্তৎস্বরূপ ইত্যর্থঃ। যদ্বা পরমজ্যোতিরিত্যেকং নাম, 'তস্য ভাসা সর্বমিদং বিভাতীতি' বচনাৎ। উক্তঞ্চ নারদপঞ্চরাত্রে—বাসুদেবাদভিন্নস্তু বহ্ন্যর্কেন্দুশতপ্রভং। স্বাং দীপ্তিং ক্ষোভয়ত্যেব তেজসা তেন বৈ যুতং। প্রকাশরূপো ভগবানচ্যুতশ্চাসৃজদ্দ্বিজ। সোঽচ্যুতোঽচ্যুততেজাশ্চ স্বরূপং বিতনোতি বৈ' ইতি। ভাগবতে চ 'স্বয়ংজ্যোতি রজঃ পরেশঃ' ( ৫।১১।১৩ ) ইত্যাদিনা। অক্ষর ন ক্ষরঃ চ্যবনমস্মাদিতি অচ্যুত ইত্যর্থঃ। যদ্বা প্রণব-রূপ—'ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্ মামনুস্মরন্।' ইতি গীতায়াম্। ইদমত্র বিবেচ্যং—'সত্যামপি তদীয়স্বরূপশক্তিবৈচিত্র্যাং তদ্-গ্রহণাসামর্থ্যে চেতসি যথা সামান্যতো লক্ষিতং তথৈব স্ফুরদ্বা তদ্বদেব বা বিবিক্তশক্তিশক্তিমত্তাভেদতয়া প্রতিপাদ্যমানং ব্রহ্মেতি। তথা চৈবং বৈশিষ্ট্যে প্রাপ্তে পূর্ণাবির্ভাবত্বেনাখণ্ডতত্ত্বরূপোঽসৌ ভগবান্, ব্রহ্ম তু স্ফুটমপ্রকটিত-বৈশিষ্ট্যাকারত্বেন তস্যৈবাসম্যগাবির্ভাব' ইতি শ্রীজীব-গোস্বামিনাং ভগবৎ সন্দর্ভে॥ ৪॥

অথ তস্যৈব সর্বান্তর্যামিত্বাৎ পরমাত্মস্বরূপতয়াবির্ভাবং স্তৌতি-পরমাত্মন্নিতি দ্বাভ্যাং। হে পরমাত্মন্ সর্বান্তর্যমনশীল; "আভাসশ্চ নিরোধশ্চ যতশ্চাভ্যুপপদ্যতে। স আশ্রয়ঃ পরং ব্রহ্ম পরমাত্মেতি শব্দ্যতে॥" ইতি ভাগ ( ২।১০।৭ ) পরমাত্মেতি চাপ্যুক্তো দেহেঽস্মিন্ পুরুষঃ পর' 'উত্তমঃ পুরুষ স্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ' ইত্যাদি বচনেভ্যঃ। অতো বাসুদেব—'বাসঃ সর্বনিবাসশ্চ বিশ্বানি যস্য লোমসু। তস্য দেবঃ পরং ব্রহ্ম বাসুদেব ইতীরিতঃ'॥ ইতি ব্রহ্মবৈবর্তে [ শ্রীকৃষ্ণজন্ম ৮৭ ]। যদ্বা—

হৃৎপদ্ম-কর্ণিকাবাস গোপাল পুরুষোত্তম।
নারায়ণ হৃষীকেশ নমোঽন্তর্যামিণেঽস্তু তে ॥ ৬ ॥

নমস্তু ॥ ৩

পরমেশ্বর লক্ষ্মীশ সচ্চিদানন্দ-বিগ্রহ।
সর্বসল্লক্ষণোপেত নিত্যনূতনযৌবন ॥ ৭ ॥

---

সর্বত্রাসৌ সমস্তঞ্চ বসত্যত্রেতি বৈ যতঃ। ততঃ স বাসুদেবেতি বিদ্বদ্ভিঃ পরিপঠ্যত' ইতি সর্বানি তত্র ভূতানি বসন্তি পরমাত্মনি। ভূতেম্বপি চ সর্বাত্মা বাসুদেব স্ততঃ স্মৃতঃ।......ধাতা বিধাতা জগতাং বাসুদেব স্ততঃ প্রভুরিত্যাদি শ্রীবৈষ্ণবাৎ। প্রধানং প্রকৃতিঃ পুরুষ স্তৎপ্রবর্ত্তক আত্মা তয়োঃ ঈশ্বর ঈষ্টে নিয়ময়তীতি [ ঈশ্ + বর ] প্রধান-পুরুষেশ্বর। সর্বজ্ঞান-সর্বক্রিয়া-সর্বশক্তিপ্রদায়কায় তুভ্যং নমঃ। আদরাতিশয়ে বীপ্সা ॥৫

হৃৎপদ্মস্য কর্ণিকায়ামেব বাসো যস্য। যদুক্তং—'তদূর্দ্ধেঽনাহতং পদ্ম-মুদ্যদাদিত্যসন্নিভম্। কাদিঠান্তাক্ষরৈরর্কপত্রৈশ্চ সমধিষ্ঠিতং॥ শব্দব্রহ্ম-ময়ং শব্দোঽনাহত স্তত্র দৃশ্যতে। তেনানাহতাখ্যং পদ্মং তন্মুনিভিঃ পরিকীর্ত্তিতং। আনন্দসদনং তত্তু পুরুষাধিষ্ঠিতং পরমিতি' তন্ত্রসারে। তথা 'উদরমুপাসতে য' ইত্যাদি শ্রুত্যধ্যায়ে 'হৃদয়-মারুণয়ো দহরমিতি। গোপাল গবাং বাগিন্দ্রিয়োপলক্ষিত-সর্বেন্দ্রিয়াণাং পালক তেষাং স্ব স্ব বিষয়েষু প্রবর্ত্তক ইত্যর্থঃ। পিপর্ত্তি পূরয়তি বলং যঃ, পুর্য্যং শেতে ইতি বা পুরুষঃ আত্মা তস্মাদপি উত্তম পরমাত্মন্নিতি ভাবঃ। নারস্য জীবসমূহ-স্যায়নমাশ্রয়ো নারায়ণঃ। উক্তঞ্চ নারায়ণ স্ত্বং ন হি সর্বদেহিনামাত্মাস্য-ধীশাখিললোকসাক্ষীতি ( ভাগ ১০।১৪।১৪ )। অতো হৃষীকাণাং ইন্দ্রিয়াণা-মীশ ক্ষেত্রজ্ঞরূপত্বাৎ পরমাত্মরূপত্বাদ্ বা। উক্তঞ্চ 'হৃষীকাণামধীশ্বরং শারদেন্দীবরশ্যামমিতি ( ভাগ ৩।২৬।২৮ ); পৌরাণিকা স্ত্বেবমাহুঃ—হৃষ্টা জগৎপ্রীতিকরাঃ কেশা রশ্ময়োঽস্যেতি হৃষীকেশ পৃষোদরাদিত্বাৎ সাধুঃ। অতোঽন্তঃকরণস্যাপি নিয়ামকতয়ান্তর্যামিন্ তে তুভ্যং নমঃ অস্তু ॥ ৬ ॥

অথ প্রকরণান্তরেণ তস্যৈব শ্রীকৃষ্ণস্য বিষ্ণু-স্বরূপতয়াবির্ভাববিশেষং বক্তুং প্রবর্ত্ততে—পরমেতি। পরা সর্বোৎকৃষ্টা মা লক্ষ্মীরূপা শক্তিত্রয়ী যস্মিন্ স পরমঃ, তদুক্তং ভাগবতে 'রেমে রমাভি র্নিজকালসংপ্লুত' ইত্যাদিনা। স চাসৌ ঈশ্বরশ্চেতি তৎসম্বুদ্ধৌ। ঈশ্বরশব্দেন সর্ববশয়িতোচ্যতে; তদপি

সর্বাঙ্গসুন্দর স্নিগ্ধঘনশ্যামাব্জলোচন।
পীতাম্বর সদা স্মেরমুখপদ্ম নমোঽস্তু তে ॥ ৮ ॥
পরমাশ্চর্য্য-সৌন্দর্য্য মাধুর্য্য-জিতভূষণ।
সদা কৃপাস্নিগ্ধদৃষ্টে জয় ভূষণ-ভূষণ ॥ ৯
কন্দর্পকোটিলাবণ্য সূর্য্যকোটি-মহাদ্যুতে।
কোটীন্দুজগদানন্দিন্ শ্রীমদ্বৈকুণ্ঠনায়ক ॥ ১০ ॥
শঙ্খপদ্মগদাচক্রবিলসচ্ছ্রীচতুর্ভুজ।
শেষাদি-পার্ষদোপাস্য শ্রীমদ্গরুড়বাহন ॥ ১১ ॥

---

শ্রীভাগ (৩।২।২১) স্বয়ন্ত্বসাম্যাতিশয় স্ত্র্যধীশেত্যাদিনোক্তং। অতো লক্ষ্মীশ লক্ষ্মীপতে। ততঃ সচ্চিদানন্দবিগ্রহ সন্ধিনী-সম্বিদ্-হ্লাদিন্যাখ্যানাং শক্তীনাং যুগপৎ প্রাধান্যেন পরতত্ত্বাত্মক-মূর্ত্তিধারিন্। ব্রহ্মনিরূপণ-প্রসঙ্গে খলু অস্পষ্টাবির্ভাবতয়া সচ্চিদানন্দেত্যুক্তং, অত্র তু তদেব তত্ত্বং পরিপূর্ণতয়াবির্ভাবাদ্ বিগ্রহ ইতি মন্তব্যম্। অতএব সর্বৈঃ সদ্ভিঃ অত্যুৎকৃষ্টৈঃ দ্বাত্রিংশল্লক্ষণৈরুপেত যুক্ত। তদুক্তং সামুদ্রকে—পঞ্চদীর্ঘঃ পঞ্চসূক্ষ্মঃ সপ্তরক্তঃ ষড়ুন্নতঃ। ত্রিহ্রস্বপৃথুগম্ভীরো দ্বাত্রিংশল্লক্ষণো মহান্। এতে গুণোত্থাঃ। অঙ্কোত্থাস্তে 'রেখাময়ং রথাঙ্গাদি স্যাদঙ্কোত্থং করাদিষু'। নিত্যং কালত্রয়ব্যাপি নূতনং যৌবনং যস্য, সদৈব কৈশোরে স্থিতত্বাৎ ॥৭॥ সর্বাঙ্গং আনখাৎ কেশ-পর্য্যন্তং সুন্দরং পরমমনোহরং যস্য। স্নিগ্ধশ্চিক্কণঃ ঘনঃ জলধর ইব শ্যাম। অব্জলোচন পদ্মপলাশনয়ন। পীতমম্বরং পরিধেয়ং যস্য। স্মেরং মৃদুমধুরহাস্যযুক্তং মুখং পদ্মমিব যস্য ॥ ৮ ॥ পরমাশ্চর্য্যং অত্যদ্ভুতং সৌন্দর্য্যং যস্য। মাধুর্য্যেণ স্বাঙ্গলাবণ্যাদিনা জিতানি পরাভূতানি ভূষণানি যেন। কৃপয়া হেতুনা স্নিগ্ধা স্নেহসিক্তা দৃষ্টিরবলোকনং যস্য। ভূষণানামপি শোভা-সম্পাদকত্বাৎ ভূষণ, যদুক্তং 'পর পদং ভূষণভূষণাঙ্গমিতি' [ ভাগ ৩।২।১২ ] ॥ ৯ ॥ কন্দর্পাণাং কোটিভ্যোঽপি লাবণ্যং সমধিকং যস্য, অপ্রাকৃতমহামদনস্য বিলাসরূপত্বাদিতি ভাবঃ। সূর্য্যাণাং কোটিভ্যোঽপি মহতী দ্যুতি র্যস্য। যদুক্তং গীতায়াং (১১।১২) দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্যুগপদুত্থিতাঃ। যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ ভাস স্তস্য মহাত্মন ইতি। কোটিভ্যঃ ইন্দুভ্য শ্চন্দ্রেভ্য অপি জগৎসু আনন্দদায়ক। শ্রীমাংশ্চাসৌ বৈকুণ্ঠনায়কশ্চেতি ॥ ১০ ॥ শেষাদিভিঃ পার্ষদৈঃ উপাস্য।

স্বানুরূপ-পরীবার সর্ব্বসদ্‌গুণসেবিত।
ভগবন্ হৃদ্‌বচোঽতীত * মহামহিম-পূরিত ॥ ১২ ॥
দীননাথৈকশরণ হীনার্থাধিক-সাধক।
সমস্তদুর্গতিত্রাত বাঞ্ছাতীতফলপ্রদ ॥ ১৩ ॥ নমঃ ৪ ॥

তে যথা—শেষ-সুপর্ণবিষ্বক্‌সেনাদয়ঃ; উক্তং চ ভাগ [ ৮।২১।১৬।১৭ ] 'নন্দঃ সুনন্দোঽথ জয়ো বিজয়ঃ প্রবলো বলঃ। কুমুদঃ কুমুদাক্ষশ্চ বিষ্বক্‌সেনঃ পতত্রিরাট্। জয়ন্তঃ শ্রুতদেবশ্চ পুষ্পদন্তোঽথ সাত্বত' ইতি। এতে গণাধ্যক্ষা জ্ঞেয়াঃ ॥ ১১ ॥ স্বস্যানুরূপা স্বতুল্যাঃ পরীবারাঃ পরিকরা যস্য। তদুক্তং—'সর্বে পদ্মপলাশাক্ষাঃ পীতকৌশেয়বাসসঃ। কিরীটিনঃ কুণ্ডলিনো লসৎপুষ্করমালিনঃ ॥ সর্বে চ নূত্নবয়সঃ সর্বে চারুচতুর্ভুজাঃ। ধনুর্নিষঙ্গাসি গদাশঙ্খচক্রাম্বুজশ্রিয়ঃ' ইত্যাদিনা ( ভাগ ৬।১।৩৪-৫ ) 'শ্যামাবদাতাঃ শতপত্রলোচনাঃ' ইত্যাদ্যাশ্চ ( ২।৯।১১ )। সর্বৈঃ কল্যাণময়-গুণরাজিভিঃ সেবিত। তে চ গুণা যথা—'অয়ং নেতা সুরম্যাঙ্গঃ' ইত্যাদি হরিভক্তি রসামৃতসিন্ধূক্তদিশা 'আত্মারামগণাকর্ষীতি' পর্য্যন্তাঃ ষষ্টি এব গ্রাহ্যাঃ। ভগবন্—ভগাদিশব্দানাং ব্যুৎপত্তি র্যথা বৈষ্ণবে—সংভর্ত্তেতি তথা ভর্ত্তা ভকারোঽর্থদ্বয়ান্বিতঃ। নেতা গময়িতা স্রষ্টা গকারার্থ স্তথা মুনে ॥ ঐশ্বর্য্যস্য সমগ্রস্য বীর্য্যস্য যশসঃ শ্রিয়ঃ। জ্ঞানবৈরাগ্যয়োশ্চৈব ষন্নাং ভগ ইতীঙ্গনা ॥ বসন্তি তত্র ভূতানি ভূতাত্মন্যখিলাত্মনি। স চ ভূতেষ্বশেষেষু বকারার্থ-স্ততোঽব্যয়ঃ। জ্ঞানশক্তিবলৈশ্বর্য্যবীর্য্যতেজাংস্যশেষতঃ। ভগবচ্ছব্দ-বাচ্যানি বিনা হেয়ৈর্গুণাদিভিঃ ইতি। অতো হৃদয়স্য বচসশ্চ অতীত, ত্রিপাদ-বিভূতিরূপে মহাবৈকুণ্ঠে সদা নিবাসাৎ। তেনৈব চ মহামহিমভিঃ ব্রহ্মাদীনামপি মোহোৎপাদকৈ র্মহামহৈশ্বর্য্যৈঃ পরিপূর্ণ। ১২। ননু এতাদৃশশ্চেদসৌ তদা দীনানাং সর্বথৈব দুর্লভঃ স্যাদিতি চেত্তত্রাহ দীনেতি। দীনানামকিঞ্চনানাং নাথ প্রভু, যদ্বা দীনানেব নাথতে যাচতে সনাথী-ক্রিয়তে বা। অত স্তেষামেব একং মুখ্যং শরণং আশ্রয় ইত্যর্থঃ। এবঞ্চ হীনানাং অধনানাং অর্থান্ চতুর্বর্গতিরস্কারিপ্রেমরূপান্ অধিকং সাধ্নোতি দদাতীতি তথাভূত। সমস্তানাং লোকানাং সমস্তাং বা দুর্গতিং তাপত্রয়ং নিরাকুর্ব্বন্ ত্রাতঃ। বাঞ্ছাতিরিক্তফলদানাৎ বাঞ্ছেতি ॥ ৭-১৩ ॥

* মনোবাগ্‌বিভবাতীত।

সর্বাবতারবীজায় নম স্তে ত্রিগুণাত্মনে।
ব্রহ্মণে সৃষ্টিকর্ত্রেঽথ সংহর্ত্রে শিবরূপিণে॥ ১৪॥
ভক্তেচ্ছাপূরণ-ব্যগ্র শুদ্ধসত্ত্বঘন প্রভো।
বন্দে দেবাধিদেবং ত্বাং কৃপালো বিশ্বপালক॥ ১৫॥
সর্বধর্মস্থাপকায় সর্বাধর্মবিনাশিনে।
সর্বাসুরবিনাশায় মহাবিষ্ণো নমোঽস্তু তে॥ ১৬॥
নানামধুররূপায় নানামধুরবাসিনে।
নানামধুরলীলায় নানাসংজ্ঞায় তে নমঃ॥ ১৭॥ নমঃ ৫॥
শ্রীচতুঃসনরূপায় তুভ্যং শ্রীনারদাত্মনে।
শ্রীবরাহায় যজ্ঞায় কপিলায় নমো নমঃ॥ ১৮॥

---

মহাবিষ্ণুরূপং তং স্তৌতি সর্বেতি। সর্বেষামবতারাণাং মৎস্যাদীনাং বীজায় মূলীভূতকারণায়। 'তদৈক্ষত বহু স্যাং প্রজায়েয়েতি' শ্রুতেঃ। অতঃ ত্রয়ো গুণাঃ সত্ত্বরজস্তমাংসি এব আত্মা স্বরূপং যস্য। 'দৈবাৎ ক্ষুভিতধর্মিণ্যাং স্বস্যাং যোনৌ পরঃ পুমান্। আধত্ত বীর্য্যং সাসূত মহত্তত্ত্বং হিরণ্ময়মিতি' ভাগ (৩।২৬।১৯)। রজোগুণাবতারমাহ—ব্রহ্মণে সৃষ্টিকর্ত্রে। তমোগুণাবতারমাহ সংহর্ত্রে শিবেতি। সত্ত্বগুণাবতারং সপ্রয়োজনমাহ—ভক্তানামিচ্ছাপূর্ত্তৌ ব্যগ্র আকুল। অতঃ শুদ্ধং স্বচ্ছং শান্তং যৎ সত্ত্বং তস্য তেন বা মূর্ত্তিধারিন্। অতঃ প্রভো পালক ঈশিত র্বা। দেবানামপি অধিদেবং ত্বাং বন্দে স্তৌমি॥ ১৪।১৫॥ কালান্নষ্টানাং সর্বেষাং ধর্মাণাং পুনঃ স্থাপকায়, অতঃ সর্বাধর্মাণাং বিনাশকৃতে; ন কেবলং তদপিতু অধর্মবীজান্ সর্বানসুরানপি বিনাশয়তীতি সর্বাসুরবিনাশায় তুভ্যং নমঃ হে মহাবিষ্ণো॥ ১৪-১৬॥

অথ ভক্তচিত্ত-বিনোদার্থং তস্য বিবিধরূপগুণলীলাদিকং লক্ষ্যীকৃত্য স্তৌতি নানেতি। বিবিধ-মাধুর্য্যময়েষু দাস্য-সখ্য-বাৎসল্য-শৃঙ্গারাখ্যরসেষু বসতি তানাস্বাদয়তীতি মধুরবাসিনে। নানা পৃথক্ সংজ্ঞা নাম যস্য তথাভূতায়। পৃথক্ পৃথগবতারে বিভিন্ননাম-গ্রহণাৎ তথোক্তং॥ ১৭॥

অথ চতুর্দশমন্বন্তরেষু লীলাবতারান্ বক্তুং প্রক্রমতে—শ্রীতি। চতুঃসনাঃ ব্রহ্মণঃ পুত্রাঃ; তদুক্তং [ ব্রহ্মবৈবর্ত্তে শ্রীকৃষ্ণজন্ম ১২৯ ] 'জ্যেষ্ঠঃ সনৎ-

দত্তাত্রেয় নম স্তুভ্যং নর-নারায়ণৌ ভজে।
হে হয়গ্রীব হে হংস ধ্রুবপ্রিয় নমোঽস্তু তে॥ ১৯॥
পৃথুং ত্বামৃষভঞ্চৈব বন্দে স্বায়ম্ভুবেঽন্তরে।
দ্বিতীয়ে বিভুনামানং তৃতীয়ে সত্যসেনকং॥ ২০॥
চতুর্থে শ্রীহরিং বন্দে বৈকুণ্ঠং পঞ্চমে তথা।
ষষ্ঠেঽজিতং মহামীনং শেষং চ ধরণীধরং॥ ২১॥
শ্রীনৃসিংহঞ্চ কূর্ম্মঞ্চ স-ধন্বন্তরি-মোহনীং।
সপ্তমে বামনং বন্দে নমঃ পরশুরাম তে॥ ২২॥
শ্রীরামচন্দ্র হে ব্যাস নমস্তে শ্রীহলায়ুধ।
হে বুদ্ধ কল্কিন্ মাং পাহি প্রপন্নাশনি-পঞ্জর॥ ২৩॥

**নমঃ ৬॥**

অষ্টমে সার্বভৌম স্ত্বমৃষভো নবমে ভবান্।
বিষ্বক্সেনশ্চ দশমে ধর্ম্মসেতু স্ততঃপরম্॥ ২৪॥

---

কুমারোভূৎ দ্বিতীয়শ্চ সনাতনঃ। তৃতীয়ঃ সনকো নাম চতুর্থশ্চ সনন্দনঃ ইতি। স্বায়ম্ভুবে প্রথমে মন্বন্তরে যজ্ঞঃ কল্পাবতারোপি মন্বন্তরাবতারঃ, এবং শ্রীচতুঃসনাদারাভ্য ঋষভপর্য্যন্তাঃ দ্বাদশ কল্পাবতারাঃ পঠিতাঃ। অস্মিন্ শ্বেতবরাহ-কল্পে বরাহরূপেণ দ্বিশঃ আবির্ভাবেঽপি চতুঃসন-নরনারায়ণবদেক এবাবতারঃ গণিত ইতি বোধ্যং॥' দ্বিতীয়ে স্বারোচিষীয়ে বিভুঃ, তৃতীয়ে ঔত্তমীয়ে সত্যসেনঃ, চতুর্থে তামসীয়ে হরিঃ, পঞ্চমে রৈবতীয়ে বৈকুণ্ঠঃ, ইতি মন্বন্তরাবতারাঃ। এষু কল্পাবতারো নাস্তি। ষষ্ঠে চাক্ষুষীয়ে চাজিতঃ মন্বন্তরাবতার স্তথা মহামীন-শেষ-নৃসিংহ-কূর্ম্ম-ধন্বন্তরি-মোহিন্যশ্চ কল্পাবতারাঃ। শেষ এব ধরণীধরঃ। ধন্বন্তরি-মোহিন্যৌ এক এব পঠিতঃ। সপ্তমে বৈবস্বতাখ্যে মন্বন্তরেঽস্মিন্ বামনো মন্বন্তরাবতারঃ পরশুরাম-রামচন্দ্র ব্যাস-বলদেব-বুদ্ধ-কল্কিনশ্চ কল্পাবতারাঃ॥ প্রপন্নানাং শরণাগতাণাং পক্ষে অশনি র্বজ্র ইব পঞ্জরং কায়াস্থিবৃন্দং যস্য। ব্রহ্মাণ্ডপুরাণং দৃশ্যং। **১৮-২৩**॥

অথ ভবিষ্যমন্বন্তরাদীন্ কথয়তি—অষ্টম ইতি। অষ্টমে সাবর্ণীয়ে সার্বভৌমঃ, নবমে দক্ষসাবর্ণীয়ে ঋষভঃ, দশমে ব্রহ্মসাবর্ণীয়ে বিষ্বক্সেনঃ, একাদশে ধর্ম্মসাবর্ণীয়ে ধর্ম্মসেতুঃ, দ্বাদশে রুদ্রসাবর্ণীয়ে সুধামা, ত্রয়োদশে

সুধামা দ্বাদশে ভাবী যোগেশস্তু ত্রয়োদশে।
চতুর্দশে বৃহদ্‌ভানুঃ সপ্তত্রিংশত্তনো * জয় ॥ ২৫ ॥

শুক্লঃ সত্যযুগে যঃ স্যাদ্রক্ত স্ত্রেতাযুগে তথা।
দ্বাপরে তু হরিদ্বর্ণঃ কলৌ কৃষ্ণো মহাপ্রভো ॥ ২৬ ॥

তং ত্বাং শ্রীকৃষ্ণ! বন্দেঽহং জগদেক-দয়ানিধে।
নিজভক্ত-বিনোদার্থ-লীলানন্তাবতারকৃৎ ॥ ২৭ ॥

নমঃ ৭ ॥

---

দেবসাবর্ণীয়ে যোগেশ্বরঃ, চতুর্দশে ইন্দ্রসাবর্ণীয়ে চ বৃহদ্‌ভানুঃ মন্বন্তরাবতারাঃ এবং ত্রয়োবিংশতিঃ কল্পাবতারাঃ, চতুর্দ্দশ চ মন্বন্তরাবতারাঃ মিলিত্বা সপ্তত্রিংশত্তনবো যস্য তৎসম্বুদ্ধৌ। যজ্ঞ-বামনয়োঃ কল্পাবতারত্বেঽপি মন্বন্তরাবতারত্বাৎ একধৈব গণিত ইতি বোধ্যং। জয় প্রতিকল্পমাবির্ভূয় এভিঃ রূপৈঃ স্বভক্তান্ পরিপালয়েতি ॥ ২৪-২৫ ॥

অথ তস্য যুগাবতারানাহ—শুক্ল ইতি। সত্যযুগে বর্ণনামভ্যাং শুক্লঃ ত্রেতায়াং রক্তঃ, দ্বাপরে হরিৎ, কলৌ তু কৃষ্ণ এব। ইদমত্র বিমর্ষণীয়ং প্রতিকলি কৃষ্ণবর্ণঃ কৃষ্ণনামা চ যুগাবতারঃ স্মর্য্যতে। কিন্তু বৈবস্বত-মন্বন্তরীয়াষ্টাবিংশচতুর্যুগীয়ে কলৌ শ্রীমদ্‌ভাগবতোক্তদিশা শ্রীগৌরাঙ্গ এব স্বয়ং ভগবান্ অবতরতি। কৃষ্ণস্তু তস্মিন্নন্তঃপ্রবিষ্টঃ যুগাবতারকার্য্যং সাধ্নোতীতি। বিশেষস্তু আকরে দ্রষ্টব্য এব। মহাপ্রভাবত্বাৎ সর্বেষামীশত্বাচ্চ মহাপ্রভো ॥ ২৬ ॥

হে জগতাং মুখ্যদয়ানিধান, শত্রুষ্বপি মহাকারুণ্যপ্রকটনাৎ। হে নিজভক্তানামেব বিনোদার্থং, (এতেন প্রয়োজনান্তরং নিরাকৃতং) লীলয়া অনন্তান্ অবতারান্ করোতি য স্তস্য সম্বোধনে। হে শ্রীকৃষ্ণ! অহং তং অনন্তলীলাকারিণং ত্বাং বন্দে স্তৌমি ॥ ২৭ ॥

---

* সনকাদয় শ্চত্বার এক এবাবতারঃ; তথা নর-নারায়ণৌ চেত্যেবং চতুঃসনাদয়ঃ বৃহদ্‌ভান্বন্তাঃ সপ্তত্রিংশত্তনবোঽবতারা যস্য তস্য সম্বোধনং। যদি চ ব্রহ্মা শিবশ্চ গুণাবতারৌ দ্বৌ, চতুর্যুগাবতারাশ্চ চতুর্বর্ণাশ্চত্বারোঽবতারা গণ্যন্তে, তদা ত্রিচত্বারিংশদবতারাঃ শ্রীকৃষ্ণস্য ভবন্তি ইতি।

প্রহ্লাদ-সংহ্লাদক ভক্তবৎসল ভক্তিপ্রভাব-প্রকটিন্নৃসিংহ।
স্বদ্বেষ্টৃবক্ষঃস্থলপাটন প্রভো শিষ্টেষ্টমূর্ত্তে জয় দুষ্টভীষণ ॥২৮॥
অন্তঃকৃপাতিমৃদুল বহিরাটোপ-সুন্দর।
প্রহ্লাদাঙ্গাবলেহোৎক স্ফুটব্রহ্মাণ্ড-গর্জিত ॥ ২৯ ॥

**নমঃ ৮ ॥**

সীতাপতে দাশরথে রঘূদ্বহ শ্রীরাম হে কোশলজাসুতাব্জদৃক্।
শ্রীলক্ষ্মণজ্যেষ্ঠ হনুমদীশ্বর সুগ্রীববন্ধো ভরতাগ্রজ প্রভো ॥৩০॥
হে দণ্ডকারণ্যচরার্য্যশীল হে কোদণ্ডপাণে খরদূষণান্তক।
বদ্ধাব্ধিসেতোঽয়ি বিভীষণাশ্রিত লঙ্কেশঘাতিন্ জয় কোশলেন্দ্র ॥
॥ ৩১ ॥ **নমঃ ৯ ॥**

শ্রীকৃষ্ণ জীয়া মথুরাবতীর্ণ
স্বপ্রেমদানৈক-নিতান্তকৃত্য।
নানাসুমাধুর্য্য-মহানিধান
সংব্যঞ্জিতৈশ্বর্য্যকৃপা-মহত্ত্ব ॥ ৩২ ॥

---

অথ তস্য পরাবস্থ-স্বরূপদ্বয়ং ষাড়্গুণ্য-পরিপূরিতত্বাৎ পুনঃ স্তৌতি-প্রহ্লাদেতি। অত্রেতিহাসাদিকং শ্রীসপ্তমেঽষ্টমাধ্যায়ে হরিভক্তি-সুধোদয়ে স্কান্দপ্রহ্লাদ-সংহিতায়াঞ্চ মৃগ্যম্। অন্তঃকৃপেতি স্বভক্তং লক্ষ্যীকৃত্য বহিরিতি তু স্বাভক্তান্ বীক্ষ্যেতি চিন্ত্যম্ ॥ **২৮-২৯** ॥

অস্মাদপি বহুবিধ-মাধুর্য্যগুণসদ্ভাবাদ্ রামচন্দ্রং বিশিনষ্টি—সীতেতি। কোশলজায়াঃ কৌশল্যায়াঃ সুত। অব্জদৃক্ পদ্মলোচন। আর্য্যং শ্রেষ্ঠং শীলং স্বভাবো যস্য। বদ্ধঃ অব্ধেঃ সাগরস্য সেতুঃ সঞ্চরো যেন। ননু লক্ষ্মীশাদীনি নামানি শ্রীকৃষ্ণে কথং বর্ত্তন্ত ইতি চেৎ শৃণু 'লক্ষ্মীশনামান্যেবাত্র প্রবৃত্তের্হেতুসাম্যতঃ। তথৈব হেতুভেদাচ্চ বর্ত্তন্তে যদুপুঙ্গবে। দৈত্যারিঃ পুণ্ডরীকাক্ষঃ শার্ঙ্গী গরুড়বাহন। ইত্যাদীন্যত্র নামানি প্রবৃত্তের্হেতু-সাম্যতঃ। বসুদেবস্য পুত্রত্বাদ্ বাসুদেব নিগদ্যতে।...ইত্যাদীন্যত্র নামানি প্রবৃত্তের্হেতু ভেদতঃ॥ ইতি সংক্ষেপভাগবতামৃতে ( ১২৯-১৩৯ ) দ্রষ্টব্যম্ ॥ **৩০-৩১** ॥

এতাবতা স্বাংশাবতারানুক্ত্বা সাম্প্রতং স্বয়ং ভগবতঃ তস্যৈবাবতারমাহ শ্রীকৃষ্ণেতি। হে মথুরাবতীর্ণ শ্রীকৃষ্ণ ত্বং জীয়াঃ সর্বোৎকর্ষেণ বর্ত্তেথাঃ।

৩। 'একই পরতত্ত্ব উপাসনাভেদে ব্রহ্ম, পরমাত্মা ও ভগবদ্রূপে স্ফুরিত হইয়া থাকেন' এই ন্যায়ানুসারে এক্ষণে শ্রীকৃষ্ণের **ব্রহ্ম**রূপে আবির্ভাব কীর্ত্তন করিতেছেন—

হে কৃষ্ণ! তোমার জয় হউক। অথবা—'জয়' শব্দের অর্থ সর্বদাই সকল উৎকর্ষের সহিত সুবিরাজমান! তুমি পরব্রহ্ম অর্থাৎ শ্রেষ্ঠ সর্বারাধ্য দেবগণেরও তুমি বিধাতা অথবা পরমবৃহত্ত্বযুক্ত তুমি, নিখিল ব্রহ্মাণ্ডের মূলীভূত বস্তু, তুমি একাংশে জগৎ ব্যাপিয়া রহিয়াছ বলিয়া জগন্ময়। অদ্বৈত অর্থাৎ তোমার সমান বা অধিক আর কেহই হইতে পারে না। সচ্চিদানন্দ অর্থাৎ সন্ধিনী-সম্বিদ্হ্লাদিনীশক্তিবিশিষ্ট, স্বয়ংপ্রকাশ এবং প্রথমপুরুষাদি সকল তত্ত্বেরই মূল আধার তুমিই।

৪। তুমি নির্বিকার অর্থাৎ চিন্তামণিপ্রভৃতিবৎ নিজ অচিন্ত্যশক্তিবলে জগদ্রূপে পরিণত হইলেও সদাকালের জন্য স্বরূপ-সংপ্রাপ্ত। অপরিচ্ছিন্ন অর্থাৎ দেশকালাদিদ্বারা ইয়ত্তার অতীত (অসীম)। নির্বিশেষ অর্থাৎ প্রাকৃত হেয়গুণ-বর্জিত। নিরঞ্জন অর্থাৎ ক্লেশশূন্য অথবা স্বরূপচ্যুতি-রহিত কিম্বা নিজভক্ত ব্যতিরেকে অন্যত্র স্বরূপাবরক। অব্যক্ত = অস্ফুট-প্রকাশ অর্থাৎ সর্বেন্দ্রিয়-জ্ঞানের অগোচর অথচ সত্য (যথার্থস্বরূপ) অথবা ত্রিকালে (সৃষ্টির পূর্ব্বে, স্থিতিকালে ও প্রলয়াবসানে) সর্বদাই তুমি অব্যভিচারে বর্ত্তমান বলিয়া সত্য। তুমি সন্মাত্র-স্বরূপেই স্থিতিশীল। পরম = আদ্য বা সর্বোৎকৃষ্ট; কিম্বা 'পর' শব্দে ঈশ্বর এবং 'মা' শব্দে লক্ষ্মী বা স্বরূপশক্তিকে বুঝায়—এই উভয়-বিগ্রহ একাত্মা হইয়া যে স্বরূপে বিরাজমান আছেন, অর্থাৎ স্বরূপশক্তি-কর্তৃক আলিঙ্গিতবিগ্রহ। তুমি জ্যোতিঃস্বরূপ, অথবা পরমজ্যোতি (এক নাম) = স্বয়ংজ্যোতিঃ এবং অক্ষর অর্থাৎ যাঁহার প্রাপ্তি হইলে আর ক্ষরণ (পতন) হয় না, কিম্বা প্রণব-স্বরূপ॥ **তুই**॥ [তাৎপর্য্য এই যে ভগবানের স্বরূপশক্তির বৈচিত্র্য থাকিলেও যদি কোনও সাধকের চিত্তে তাহার গ্রহণ (স্ফুরণ) না হয়, অথবা সামান্যতঃ স্ফুরণ হয়, কিম্বা স্বরূপশক্তির বৈচিত্রবিশিষ্ট ভগবান্ স্ফুরিত হইলেও যদি শক্তি ও শক্তিমানের অভেদত্বই বাহুল্যতঃ প্রতিপাদিত হয়, তাহাই ব্রহ্মতত্ত্ব। আবার সর্ববৈশিষ্ট্যপ্রাপ্ত হইয়া পূর্ণাবির্ভাববশতঃ যাহা অখণ্ডতত্ত্বরূপে প্রকাশিত হন—তাহা ভগবান। আর ব্রহ্মতত্ত্ব—পরিস্ফুটরূপে অপ্রকটিত-বৈশিষ্ট্যযুক্ত শ্রীভগবানেরই

অসম্পূর্ণ আবির্ভাব। বিশেষ জিজ্ঞাসা থাকিলে শ্রীশ্রীজীবপাদের ভগবৎ সন্দর্ভ দ্রষ্টব্য। ]

৫। [ অতঃপর ঐ ভগবানের সর্বান্তর্যামিতাহেতু **পরমাত্ম**-স্বরূপে আবির্ভাবের স্তব করিতেছেন ] হে পরমাত্মন্ ( সর্বান্তর্যমনশীল ), তুমি বাসুদেব অর্থাৎ যাঁহার রোমকূপে নিখিল ব্রহ্মাণ্ডের নিবাস—সেই প্রথম-পুরুষেরও তুমি দেবতা। তুমি প্রকৃতি এবং পুরুষের নিয়ন্তা ; তুমি সর্ব-জ্ঞান, সর্বক্রিয়া ও সর্বশক্তি প্রদান কর—তোমার চরণে নমস্কার। ( ৬ ) তুমি হৃদয়-পদ্মের কর্ণিকায় ( অনাহত-চক্রে ) বাস কর, তুমি বাক্যেন্দ্রিয়ের দ্বারা উপলক্ষিত সর্বেন্দ্রিয়ের পালক বলিয়া তোমার নাম—গোপাল। তুমি পুরুষোত্তম, জীবসমূহের আশ্রয় বলিয়া বা অখিল-লোক-সাক্ষী বলিয়া তোমার নাম নারায়ণ। ক্ষেত্রজ্ঞরূপে তুমি সকল ইন্দ্রিয়ের অধীশ্বর এবং অন্তঃকরণের নিয়ামক বলিয়া অন্তর্যামী। তোমাকে নমস্কার ॥ **তিন** ॥

৭। [ **বিষ্ণু**-স্বরূপে আবির্ভাবের স্তব করিতেছেন—] হে পরম অর্থাৎ তোমাতে সর্বোৎকৃষ্ট লক্ষ্মীরূপা শক্তিত্রয় বর্ত্তমান, হে ঈশ্বর ( সর্ব-বশয়িতা ) হে লক্ষ্মীপতি ! হে সচ্চিদানন্দবিগ্রহ ( সন্ধিনী-সম্বিদ্-হ্লাদিনী নামক শক্তিত্রয়ের যুগপৎ প্রাধান্যে পরতত্ত্বময় মূর্ত্তিধর ! ) [ ব্রহ্মনিরূপণ-প্রসঙ্গে অস্পষ্ট আবির্ভাবতাবশতঃ 'সচ্চিদানন্দ' বলা হইয়াছে, এস্থলে কিন্তু সেই তত্ত্বেরই পরিপূর্ণ আবির্ভাববশতঃ 'বিগ্রহ' বলা হইল ]। তুমি অত্যুত্তম সর্ববিধ ( দ্বাত্রিংশ ) লক্ষণযুক্ত, নিত্যকালই তোমার কৈশোরে স্থিতি ; (৮) চরণের নখ হইতে কেশ পর্য্যন্ত সর্বাঙ্গই তোমার পরম মনোহর। চিক্কণ জলধরের ন্যায় তোমার বর্ণ শ্যামল, তুমি পদ্মপলাশনয়ন ও পীতাম্বর। তোমার মুখপদ্মে সদাই মৃদুমধুর হাস্য বিরাজমান—তোমাকে নমস্কার করি। (৯) তোমার সৌন্দর্য্য পরম অদ্ভুত, তোমার অঙ্গমাধুর্য্যে ভূষণকে পরাজয় করে ; সদাকালের জন্য তোমার নয়ন-যুগল কৃপাতে স্নিগ্ধ। হে ভূষণেরও.ভূষণ ( শোভা-সম্পাদক ! ) তোমার জয় হউক। (১০) অপ্রাকৃত মহামদনের বিলাস-স্বরূপ বলিয়া তুমি কোটি কোটি কাম হইতেও সমধিক লাবণ্যধারী। কোটি কোটি সূর্য্য হইতেও অধিকতর জাজ্বল্যমান তোমার কান্তি, তুমি কোটি কোটি চন্দ্র হইতেও অতি সুন্দররূপে জগৎকে আনন্দ দান কর—তুমি শ্রীমান্ ( সর্বশোভা-

সম্পত্তি-নিষেবিত বা সাক্ষাৎ লক্ষ্মীপতি বৈকুণ্ঠের নাথ। (১১) তোমার চারি হস্তে শঙ্খ, পদ্ম, গদা ও চক্র বিরাজমান ; শেষ, বিষ্বক্‌সেন প্রভৃতি পার্ষদগণ-কর্তৃক তুমি উপাসিত ; তুমি শ্রীমান্ গরুড়ের স্কন্ধে বাহিত হইয়া থাক। (১২) তোমার পরিকরগণও সকলে তোমারই তুল্য অর্থাৎ পদ্মপলাশনয়ন, পীতবসন, কিরীট-কুণ্ডল-মাল্যধারী, নূতনবয়স্ক, চতুর্ভুজ ইত্যাদি। তুমি নিখিলকল্যাণগুণরাজিদ্বারা সেবিত ; ঐশ্বর্য্য, বীর্য্যাদি ছয় 'ভগ' তোমাতে বর্ত্তমান বলিয়া তুমি 'ভগব'-শব্দবাচ্য ; তুমি ত্রিপাদ-বিভূতিতে নিত্য বিরাজমান বলিয়া বাক্যমনের অগোচর, অতএব ব্রহ্মাদি দেবগণেরও মোহোৎপাদক মহামহৈশ্বর্য্যে পরিপূর্ণ। (১৩) তুমি দীন নিষ্কিঞ্চন জনগণের প্রভু, এবং তাহাদেরই একমাত্র আশ্রয় ; তুমি ঐ দীনহীন-জনগণে চতুর্বর্গতিরস্কারকারী প্রেমরূপ অর্থ সমধিক বিতরণ কর। তুমি সমস্ত লোককে সমস্ত তাপত্রয়াদি দুর্গতি হইতে ত্রাণ কর ; এবং তাহাদের বাঞ্ছাতিরিক্ত ফলদাতা। তোমাকে নমস্কার ॥ **চারি** ॥

(১৪) [ **মহাবিষ্ণু**রূপে স্তব করিতেছেন ] তুমি মৎস্যকূর্ম্মাদি অবতার সকলের মূলীভূত কারণ, তোমা হইতেই সত্ত্ব, রজঃ ও তমোগুণ প্রকাশ পায় ; তুমি সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা, সংহারকর্ত্তা শিব এবং (১৫) ভক্তগণের ইচ্ছা-পূরণে ব্যগ্রচিত্ত ও শুদ্ধ সত্ত্বগুণাশ্রয়ে ( বিষ্ণুস্বরূপে ) মূর্ত্তি-প্রকটনশীল ; তুমি দেবাদিদেব, কৃপালু ও বিশ্বপালক ; তোমাকে নমস্কার। (১৬) তুমি সর্বধর্ম্মস্থাপক, সর্বঅধর্ম্ম-বিনাশক, সর্বঅসুর-বিঘাতক, হে মহাবিষ্ণো ! তোমার চরণে নমস্কার। (১৭) ভক্তচিত্ত-বিনোদনজন্য তুমি বিবিধ মাধুর্য্য-ময় রূপধারণ কর ও দাস্য-সখ্যাদি বিবিধ মধুর রস আস্বাদন কর। বহুবিধ তোমার লীলা, বহুবিধ তোমার সংজ্ঞা ( নাম )। তোমাকে নমস্কার ॥ **পাঁচ** ॥

(১৮) [ চতুর্দশ **মন্বন্তর** ও **লীলাবতার**রূপে স্তব করিতেছেন—] তুমি **চতুঃসন** অর্থাৎ সনৎকুমার, সনাতন, সনক ও সনন্দনরূপে অবতার কর ; তুমি **নারদ, বরাহ,** ( স্বায়ম্ভুব নামক প্রথম মন্বন্তরে কল্পাবতার হইয়াও মন্বন্তরাবতাররূপে ) **যজ্ঞ** এবং **কপিল**রূপে অবতার কর। তোমাকে নমস্কার। (১৯) হে **দত্তাত্রেয়** ! তোমাকে নমস্কার ; হে **নর-নারায়ণ** ! তোমাদিগের ভজন করি। হে **হয়গ্রীব,** হে **হংস,** হে **ধ্রুবপ্রিয়** ! তোমাকে নমস্কার করি। (২০) হে **পৃথু** ! তোমাকে এবং

হে **ঋষভ**! তোমাকে বন্দনা করি। এই বার মূর্ত্তি স্বায়ম্ভুব মন্বন্তরের অবতার। দ্বিতীয় (স্বারোচিষ) মন্বন্তরে **বিভু**, তৃতীয়ে (ঔত্তমীয়ে) **সত্যসেন**, (২১) চতুর্থে (তামসীয়ে) **হরি**, পঞ্চমে (রৈবতীয়ে) **বৈকুণ্ঠ**, [ইহাঁরা মন্বন্তরাবতার। এই সময়ে কল্পাবতার হয় নাই] ষষ্ঠে (চাক্ষুষীয়ে), **অজিত** মন্বন্তরাবতার এবং **মহামীন**, ধরণীধর **শেষ**, (২২) **শ্রীনৃসিংহ**, **কূর্ম**, **ধন্বন্তরি** ও **মোহিনী** কল্পাবতার। এই সপ্তম (বৈবস্বত) মন্বন্তরে **বামন**—মন্বন্তরাবতার এবং **পরশুরাম**, (২৩) **রামচন্দ্র**, **ব্যাসদেব**, **বলদেব**, **বুদ্ধ** ও **কল্কি**—কল্পাবতার। হে শরণাগত-জনের পক্ষে বজ্রবৎ (সুদৃঢ়) দেহধারিন্! তোমাকে নমস্কার নমস্কার। **ছয়**॥

(২৪) [ভবিষ্য মন্বন্তরাদি বলিতেছেন—] অষ্টম (সাবর্ণীয়) মন্বন্তরে তুমি **সার্বভৌম**, নবমে (দক্ষসাবর্ণীয়ে) **ঋষভ**, দশমে (ব্রহ্মসাবর্ণীয়ে) **বিষ্কক্সেন**, একাদশে (ধর্ম্মসাবর্ণীয়ে) **ধর্ম্মসেতু**, (২৫) দ্বাদশে (রুদ্র-সাবর্ণীয়ে) **সুধামা**, ত্রয়োদশে (দেবসাবর্ণীয়ে) **যোগেশ্বর** এবং চতুর্দশে (ইন্দ্রসাবর্ণীয়ে) **বৃহদ্ভানু**—মন্বন্তরাবতার। এইরূপে ২৩ মূর্ত্তি কল্পাবতার ও ১৪ মূর্ত্তি মন্বন্তরাবতার মিলিয়া ৩৭ দেহে অবতার প্রকটনশীল হে প্রভো! তোমার জয় হউক।

(২৬-২৭) [**যুগাবতার**-রূপে স্তব করিতেছেন—] সত্যযুগে তুমি **শুক্ল**, ত্রেতায় **রক্ত**, দ্বাপরে **হরিদ্বর্ণ** ও কলিকালে **কৃষ্ণ** হইয়া যুগাবতার কর। হে মহাপ্রভো! হে কৃষ্ণ! জগতের একমাত্র দয়ানিধান হে! তোমাকে বন্দনা করি। তুমি নিজ ভক্তের বিনোদন-জন্য লীলাক্রমে অনন্ত অবতার-প্রকটনকারিন্! তোমাকে বন্দনা করি॥ **সাত**॥

(২৮-২৯) [এক্ষণে তাঁহার (নৃসিংহ ও রামচন্দ্ররূপ) **পরাবস্থ-স্বরূপ**দ্বয়কে স্তব করিতেছেন—] হে প্রহ্লাদের সম্যক্ আনন্দদায়ক! হে ভক্তবৎসল! ভক্তিপ্রভাবে প্রকটনশীল হে নৃসিংহ! হে প্রভো! তুমি শত্রু হিরণ্যকশিপুর বক্ষঃস্থল ছিন্ন ভিন্ন করিয়াছ! তুমি শিষ্টজনের অভীষ্ট-মূর্ত্তি অথচ দুষ্টজনের ভীষণ (ভয়প্রদ)। তোমার জয় হউক!! তোমার অন্তর কৃপাধারায় অতিস্নিগ্ধ হইলেও বাহিরে তুমি আটোপ করিয়া পরম সুন্দর হইয়াছ। প্রহ্লাদের অঙ্গ অবলেহন করিতে উৎকণ্ঠান্বিত হইতেছ, অথচ তোমার গর্জনে ব্রহ্মাণ্ড যেন ছিন্ন ভিন্ন হইতেছে॥ **আট**॥

(৩০-৩১) [ পুনরায় শ্রী**রামচন্দ্রের** স্তব করিতেছেন ] হে সীতাপতি! দাশরথি! রঘুকুলমণি! শ্রীরামচন্দ্র হে! কৌশল্যানন্দন! হে পদ্মপলাশ-লোচন! শ্রীলক্ষ্মণজ্যেষ্ঠ! হনুমানের প্রভু, সুগ্রীবের বন্ধু, ভরতের অগ্রজ হে প্রভো! হে দণ্ডকারণ্যচারিন্! হে উত্তমচরিত, হে ধনুর্বাণধারিন্! হে খরদূষণনাশন! হে সমুদ্রবন্ধনকারিন্! হে বিভীষণের আশ্রিত বা বিভীষণের আশ্রয়! হে লঙ্কেশবিঘাতক! হে কোশলেন্দ্র! তোমার জয় হউক ॥ **নয়** ॥

( ৩২ ) [ এতক্ষণ পর্য্যন্ত স্বাংশাবতারাদির স্তব করিয়া সংপ্রতি **স্বয়ং-ভগবান্** শ্রীকৃষ্ণের স্তব করিতেছেন—] হে মথুরাবতীর্ণ শ্রীকৃষ্ণ! তুমি সর্বোৎকর্ষের সহিত বিরাজমান থাক। নিজপ্রেমদানই কেবল তোমার মুখ্য কর্ত্তব্য, তুমি নানাবিধ সুমাধুর্য্যের নিধান ( আশ্রয় ); তোমার ঐশ্বর্য্য, কৃপা ও মহত্ত্ব প্রভৃতি তোমার মথুরাবতরণেই সুন্দর রূপে অভিব্যক্ত হইয়াছে। ( ৩৩ ) [ এক্ষণে শ্রীমদ্ভাগবত দশমস্কন্ধের **লীলাসূত্র** বর্ণন করিতেছেন—] রাজা পরীক্ষিৎ শ্রীশুকদেবকে তোমার চরিত্র-কথা প্রশ্ন করিলেন; মুক্ত, মুমুক্ষু ও বিষয়ী প্রভৃতি সকলেই তোমার কথামৃত সেবন করিতে পারে; ভীষ্ম, দ্রোণাদি মহাবীরগণের সহিত দুর্দ্ধর্ষ সংগ্রামে তুমিই পাণ্ডবগণকে মৃত্যুর মুখ হইতে নিস্তার করিয়াছ, এবং অশ্বত্থামা-কর্ত্তৃক নিঃক্ষিপ্ত ব্রহ্মাস্ত্রে মাতৃজঠরে দগ্ধ পরীক্ষিতের দেহকেও তুমি তথায় প্রবেশ করিয়া চক্রের সাহায্যে রক্ষা করিয়াছ!! ( ৩৪ ) বহির্দৃষ্টিসম্পন্ন অসাধুদিগের সম্বন্ধে তুমি কালরূপে দুঃখদান কর, অথচ অন্তর্দৃষ্টিশীল সাধুদিগকে অন্তর্য্যামী-স্বরূপে সুখপ্রদান কর। তুমি নিজবৃত্তান্ত-শ্রবণেচ্ছায় রাজার চিত্তকে আকর্ষণ করিয়াছ এবং ঐ চিত্তে নানাবিধ আশঙ্কা জাগাইয়া তৎসমাধানকল্পে নিজের কথাই জিজ্ঞাসা করাইয়াছ। ( ৩৫ ) অন্নজল-বর্জনকারী রাজার প্রাণরূপে তুমিই বিরাজমান আছ এবং শুকমুখে নিজ কথামৃত ঐ উদ্দেশ্যেই নিষ্কাশিত করিয়াছ। তুমি নৃপতি-ছলে দুষ্ট অসুর সেনাসমূহের ভারে প্রপীড়িতা পৃথিবীকে রোদন করাও। ( ৩৬ ) ধরার আর্ত্তনাদে ক্ষীরোদ-সমুদ্রতীরে সমাগত ব্রহ্মাদিদেবগণের সান্নিধ্যে উপস্থিত হইয়া থাক এবং ব্রহ্মা-কর্ত্তৃক ধ্যানে শ্রুত তোমার প্রত্যাদেশ-বার্ত্তার প্রচার করাইয়া দেবগণকে সম্যক্ সন্তোষিত কর ॥ **দশ** ॥

(৩৭) [ ভোজেন্দ্রবন্ধনাগারে অবতারের প্রসঙ্গ করিতেছেন—] যদুরাজ

শূরসেনের মহারাজধানী শ্রীমথুরাই তোমার প্রিয় অথবা মথুরার প্রিয় তুমি। দেবকী ’ও বসুদেবের বিবাহ-উৎসবের মুখ্য কারণ—তুমিই। (৩৮) বরবধূর গৃহগমনকালে যে আকাশবাণী হইয়াছিল—( হে মূঢ় কংস ! দেবকীর অষ্টম গর্ভে যিনি জন্মগ্রহণ করিবেন, তিনিই তোমার মৃত্যুর নিদান )—তাহা শুনিয়া অশ্বরজ্জুধারী কংসের দুর্নীতিকে সমধিক পরিমাণে বাড়াইয়াছ ; [ তাহাতে দেবকীর প্রাণনাশের জন্য কংস সেই রথেই তাঁহার কেশ-গ্রহণাদি করিয়া অত্যাচার আরম্ভ করে। ] তখন বসুদেবের স্তবস্তুতিতে ও যুক্তিনৈপুণ্যে তুমিই দেবকীর প্রাণরক্ষা করিয়াছ। (৩৯) সত্যবাক্য বসুদেব কর্তৃক কংস-সম্মুখে নীত প্রথম পুত্রের বিমোচন করাইয়াছ। দেবর্ষি নারদ-কর্তৃক তোমার বৃত্তান্ত কথিত হইলে তোমার বধজন্য দেবকীপুত্র-সমুদয়ের হত্যা করাই যুক্তিযুক্ত বলিয়া কংসকে বিবেচনা করাইয়াছ। ( ৪০ ) কংস-কর্তৃক বসুদেব দেবকী প্রভৃতি তোমার অনেক বান্ধবকেই শৃঙ্খলিত করাইয়াছ এবং দেবকীর গর্ভোৎপন্ন তোমারই অগ্রজ ছয় জনকে তোমার সম্বন্ধে কংসকর্তৃক হত্যা করাইয়াছ। হে কৃষ্ণ ! আমাকে রক্ষা কর ॥ **এগার** ॥

---

## দ্বিতীয় অধ্যায় ।

(৪১) প্রলম্ব, বক, চানূরাদি কংসাসুরের সৈন্যসমূহের দ্বারা উদ্বিগ্ন নিজ যাদব-বংশের আর্তিবিৎ তুমি, দেবকীর সপ্তম গর্ভে তোমার **‘শেষ’** নামক বিগ্রহ সংস্থাপন করিয়া তাহা হইতে গর্ভ নিষ্ক্রমণ করতঃ রোহিণীর গর্ভে সন্নিবেশ করিতে যোগমায়াকে নিয়োগ করিয়াছ। (৪২) স্বয়ং দেবকীর পুত্রস্বরূপে জন্ম ধারণ করিবে—এই কথা বলিয়া তুমি যোগমায়াকে উৎসাহিত করিয়াছ। অনন্তর যোগমায়া-কর্তৃক রোহিণীগর্ভে নিজাংশ অনন্তকে স্থাপন করিয়াছ। হে বলদেব-প্রিয় ! আমাকে রক্ষা কর। ( ৪৩ ) বসুদেবের মনে তোমার শক্তি নিহিত করিয়া প্রকাশমান হইয়াছ এবং তাঁহার হৃদয় হইতে দেবকীর অষ্টম গর্ভে গমন করিয়াছ। নিজ-জননী দেবকীর দেদীপ্যমান তেজে কংসের ত্রাস ও বিষাদ উৎপাদন করিয়াছ। ( ৪৪ ) কাজেই শয়ন, ভোজন, গমনাদি সর্বাবস্থায় সর্বদা

কংসের মনোমন্দিরে বাস করিয়াছ। ব্রহ্মরুদ্রাদি দেবগণ তোমাকে তখন সর্বতোভাবে স্তবস্তুতি করেন। [ গর্ভস্তুতি-বর্ণনা করিতেছেন ]—'সত্যব্রত সত্যপর' ইত্যাদিরূপে তুমি সর্বথাই সত্যাত্মক; সর্বসৃষ্ট্যাদির কারণ বলিয়া তুমি চতুর্দশ ভুবনের নাথ (সর্বেশ্বর)। তুমি শুদ্ধ সাত্ত্বিক সজ্জন-সুখদ মায়ালেশশূন্য রূপ ধারণ কর। ( ৪৫ ) কেবলমাত্র ভক্তগণই তোমার সর্বস্বের ( পাদাশ্রয়-রূপ মহাধনের ) অধিকারী। চারিবর্ণ চারি আশ্রমী প্রভৃতির বেদ ক্রিয়া তপঃ যোগ সমাধি ইত্যাদিদ্বারা স্তুত্য সর্বপুরুষার্থদান-কারী তোমার দেহ। যদিও মনের ও বাক্যের অগোচর বলিয়া তোমার নাম ও রূপ—গুণ, জন্ম ও কর্মাদি দ্বারা নিরূপণীয় নহে, তথাপি. ভক্তগণের উপাসনাসময়ে সাক্ষাৎকার জন্য নাম ও রূপের আশ্রয় কর এবং তাহাতে আবেশও থাকে বলিয়া তুমি—রূপনামাশ্রিতাবিষ্ট। অতএব তুমি প্রকট হওয়া মাত্রই ধরার আর্তিভার হরণ হইয়া থাকে। ( ৪৬ ) স্বর্গমর্ত্ত্যের ভূষণ স্বরূপ তোমার পাদপদ্ম। তোমার আবির্ভাব যে কেবল ধরার ভার হরণ জন্য তাহা নহে, কিন্তু তাহার মুখ্যতর প্রয়োজন হইতেছে—ক্রীড়া-বিনোদই। মৎস্য কূর্মাদি বহুবিধ অবতার প্রকটনে ত্রিভুবনবাসির পালন কর বলিয়া হে ভূভারহরণ! তোমার জয় হউক অর্থাৎ প্রস্তুত কার্য্য সমাধা কর। 'হে মাতঃ! ভাগ্যবশতঃ তোমার উদরে পুরুষোত্তম প্রবেশ করিয়াছেন'—ইত্যাদি বাক্যদ্বারা দেবগণকর্তৃক তুমি নিজ মাতাকে আশ্বাস দান কর। তোমাকে নমস্কার ॥ **বার** ॥

---

## তৃতীয় অধ্যায়ঃ

( ৪৭ ) এক্ষণে আবির্ভাব-কাল বলিতেছেন—ভাদ্রমাসে কৃষ্ণাষ্টমী-তিথিতে রোহিণী নক্ষত্রে তোমার প্রাদুর্ভাব হইয়াছে। তাহাতে পৃথিবীর মঙ্গল বিস্তার হইতে লাগিল এবং সাধুদিগের চিত্ত প্রসন্ন হইয়াছিল। (৪৮) মহর্ষিগণের মনের উল্লাস এবং দেবগণ সন্তোষিত হইলেন। নিশীথ কালেই তুমি বসুদেব-প্রিয়া দেবকীর গর্ভ হইতে প্রকট হইয়াছ। ( ৪৯ ) দেবকীর উদরে তুমিই অত্যুৎকৃষ্ট ইন্দ্রনীলমণি। তুমি বলদেবের প্রিয় অনুজ। হে গদের অগ্রজ! তুমি আমার প্রতি প্রসন্ন হও; হে

সুভদ্রার পূর্বজ ! আমাকে স্বলীলাস্ফূর্ত্তি করাইয়া রক্ষা কর। (৫০) তখন পদ্মপলাশলোচন শঙ্খচক্রাদিযুক্ত ভুজচতুষ্টয় এবং শ্রীবৎস কৌস্তুভাদি ধারণ করিয়াছ বলিয়া আশ্চর্য্য বালক তুমি। মহামূল্য বৈদূর্য্য, কিরীট ও কুণ্ডলাদিদ্বারা বিরাজমান হইয়া বসুদেবকে দিব্যরূপ প্রদর্শন করাইয়াছ। নিজতেজে কারাগারের অন্ধকার নাশ করিয়াছ এবং সূতিকাগৃহের ভূষণ রূপে বিরাজমান আছ—আমাকে রক্ষা কর ॥ **তের** ॥

(৫১) ঐশ্বর্য্য দেখিয়া পুত্রবুদ্ধি অপগত হইলে **বসুদেব**-কর্তৃক তুমি স্তুত হইয়াছ। প্রত্যক্ষভাবে অদৃশ্য অর্থাৎ কেবলানুভবসিদ্ধ স্বরূপের প্রদর্শক তুমি। 'ব্রহ্ম জগৎ সৃষ্টি করিয়া তাহাতে অন্তঃপ্রবেশ করিয়াছে,' —এই শ্রুতি-প্রমাণবলে নিজপ্রকৃতিকর্ত্তৃক সৃষ্ট সৎশব্দবাচ্য বিশ্বের অন্তরে প্রবিষ্ট হইলেও তুমি অপ্রবিষ্ট ( নির্লিপ্ত ) অর্থাৎ তাহাতে সদ্রূপে প্রবিষ্টবৎ প্রতীয়মান হও। জগৎকারণ ব্রহ্মারও আদিকারণ তোমাকে বন্দনা করি। (৫২) নিষ্ক্রিয় বলিয়া তুমি অকর্ত্তা, অথচ ঈশ্বর বলিয়া তুমিই কর্ত্তা, যেহেতু বিরুদ্ধধর্ম-সমূহের তোমাতেই সমবায় হয়! সাধুদিগের রক্ষার উদ্দেশ্যে নামে মাত্র রাজাগণের অথচ কার্য্যতঃ অসুরপতিদিগের হত্যাদি দ্বারা তুমি জগতের মঙ্গল জন্য আবির্ভূত হও। দৈত্যদিগকে সংহার করিলেও কিন্তু তাহাদিগকে মুক্তি দান করিয়া কারুণ্যই প্রকটিত কর। স্বজনদিগের প্রীতিবর্দ্ধক তোমাকে বন্দনা করি। (৫৩) **দেবকী**-স্তুতি বলিতেছেন ] —হে দেবকীর নয়নানন্দ ! তোমার জয় হউক অর্থাৎ সর্বোৎকর্ষ আবিষ্কার করিয়া পিতামাতার শৃঙ্খল ভঙ্গ কর। কংসা-সুরের ভয়ে ভীতা জননী দেবকীর পুত্রবুদ্ধি রহিত হইলে তোমাকে স্তব করিয়াছেন। হে গুণাতীত ! নির্বিশেষ ! অথচ বুদ্ধ্যাদি ইন্দ্রিয় সমূহের প্রকাশক। তুমি মহাপ্রলয়কারী এবং প্রলয়ঙ্কর কালেরও সৃষ্টিকর্ত্তা। (৫৪) নিজপদাশ্রিত ভৃত্যগণের মৃত্যুহারী এবং মাংসচক্ষুদ্বারা অদৃশ্য (যেহেতু ঐশ্বর রূপ ধ্যানগম্য )। প্রলয়াবসানে নিজদেহে সমগ্র বিশ্ব ব্রহ্মাণ্ডের সমাবেশকারী তুমি যে আমার উদরজাত—এই লোকাপবাদ-ভয়ে ভীতা দেবকী কর্ত্তৃক যাচিত হইয়া তুমি শঙ্খচক্রাদি অলৌকিকরূপের উপসংহার করিয়াছ ! তোমাকে নমস্কার ॥ **চৌদ্দ** ॥

(৫৫) মাতাপিতা দেবকী-বসুদেবের পূর্বজন্মবৃত্তান্ত কীর্ত্তন করিয়াছ—তুমি নিজদত্ত-বরেই বশীভূত হইয়াছ। বর্ষা বাতাতপ ইত্যাদি মহাকষ্ট

সহস্ররূপ মহা আরাধনে তোমার সন্তোষ হইয়াছিল বলিয়া তুমি তিন জন্মে পৃশ্নিগর্ভ, বামন ও বাসুদেবরূপে ইঁহাদের পুত্রত্ব অঙ্গীকার করিয়াছ। (৫৬) পূর্বজন্মাদি-স্মরণহেতু মহানন্দিত পিতামাতার সম্মুখেই আবার লীলায় মানুষ-বালকরূপে অবস্থান কর। ইহাতে তুমি যে সর্বদাই প্রাকৃত বালক হইয়া থাক, তাহা নহে ; কেননা তোমার নরাকৃতি হইলেও তুমি পরব্রহ্মই ত বট। সর্বমনোহারী তোমার আকার, তুমি অভিনব রূপলাবণ্যের নিধান। (৫৭) 'যদি তুমি কংসের ভয় কর, তবে আমাকে লইয়া গোকুলে চল'—ইত্যাদি বলিয়া জনক বসুদেবকে নিজ গোকুলনয়নের উপায়-নির্দেশ করিয়াছ। যশোদার গর্ভে নিজাংশভূতা মায়াকে প্রাদুর্ভাবিত করিয়াছ। [ তখন যাওয়ার সুবিধাও বলিতেছেন ] দ্বারপালগণকে এবং পৌরবাসিগণকে নিদ্রাভিভূত করিয়াছ এবং সূতিকাগৃহের রক্ষকগণকেও মোহিত করিয়া রাখিয়াছ। (৫৮) নিজশক্তিপ্রকটনে কপাট সকলকেও উন্মোচিত করিয়াছ ; পিতাকে তুমি বাহক করিয়া গোকুলে যাত্রা করিয়াছ। অনন্তনাগের ফণাসমূহই তখন ছত্র হইয়া বর্ষাবারি নিবারণ করিয়াছিল। অগাধজলময়ী ভয়ানক আবর্ত্তসঙ্কুলা যমুনাও তখন তোমার পিতাকে গমনোপযোগী পথ দান করিয়াছিল। (৫৯) ব্রজের মূর্ত্ত মহাভাগ্য তুমি, বসুদেব কর্ত্তৃক যশোদার শয্যায় তুমি শায়িত থাক ; নিদ্রা দ্বারা তুমি নন্দাদি গোকুলবাসিগণকে মোহিত করিয়াছিলে। এমন কি যশোদাও বসুদেব কর্ত্তৃক তোমার আনয়ন ইত্যাদি কার্য্য কিছুই জানিতে পারেন নাই। তোমাকে নমস্কার ॥ **পনর** ॥

---

## চতুর্থ অধ্যায়।

(৬০) তোমার সম্বন্ধেই কংস দুর্গাকেও মারিবার জন্য আঘাত করিলে কংসহস্ত হইতে সমুৎপতিত হইয়া দুর্গা তোমার আবির্ভাব-কথা কহিয়াছিলেন। পূর্বশ্রুতা আকাশবাণীও কিরূপে মিথ্যা হইল—এই ভাবনায় কংসকে তুমি বিস্ময়ান্বিত করিয়াছ এবং তৎপরে বসুদেব ও দেবকীর বন্ধবিমোচনের কারণ হইয়াছ। (৬১) ভয়ের সহিত নিজের শিশুহত্যারূপ অকর্মসমূহের স্মরণে শুদ্ধচিত্ত কংসের চিত্তে তুমি আবার বিবেক অর্থাৎ

তত্ত্বজ্ঞানও দান করিয়াছ। কংসের আত্মজ্ঞানের সম্যক্ প্রশংসাকারী নিজ মাতাপিতা দেবকী বসুদেবের সহিষ্ণুতাপ্রদও তুমি। (৬২) কিন্তু দুষ্ট মন্ত্রিগণের বাক্যজালে আবার কংসের দুর্ম্মতিও বৃদ্ধি করিয়াছ, তাহাতে মহদতিক্রমরূপ অসৎ পরামর্শের ফলে অসুরসকলের আয়ুঃক্ষয়ও করিয়াছ। হে তথাবিধ কৃষ্ণ! তোমাকে বন্দনা করি ॥ **ষোল** ॥

---

## পঞ্চম অধ্যায়।

এক্ষণে **গোকুললীলা** বর্ণনা করিতেছেন—(৬৩) পূর্ব্বেই বসুদেব-কর্ত্তৃক বাহিত হইয়া যে স্থানে নিজপাদপদ্ম প্রদান করিয়াছ এবং যে স্থলের সুখাবধি দান করিবার জন্য স্বয়ং দীক্ষা বা ব্রত গ্রহণ করিয়াছ—সেই লীলোপযোগী গোকুলে তুমি সম্যক্ অবস্থান করিতেছ। নিজ সেবক-গণকে ব্রহ্মানন্দ হইতেও সমধিক উৎসবদায়ক প্রেম সম্যক্ দানকারী লীলাবিনোদী তুমি—তোমাকে নমস্কার ॥

(৬৪) হে নন্দনন্দন! (শ্রীবসুদেব-গৃহে ভগবান্ একাই আবির্ভূত হইয়াছেন, আর শ্রীনন্দগৃহে স্বয়ং ও মায়া আবির্ভূত হইলেন। বসুদেব মায়ার পরিবর্ত্তে নিজপুত্রকে শয্যায় রাখিলে তখন বসুদেব-পুত্র নন্দপুত্রের সহিত মিলিত হইয়াছেন—ইহাই বৈষ্ণবতোষণীর সিদ্ধান্ত)। তখন শ্রীনন্দ মহারাজ ব্রাহ্মণগণদ্বারা তোমার জাতকর্ম্মাদি মহোৎসব সম্পাদন করিয়াছেন। তোমার পিতা ধেনুতিলাদ্রিপ্রভৃতি নানাদানকার্য্যে ব্যাপৃত হইলেন। শোভাসমৃদ্ধিশীল গোকুলের তুমিই মঙ্গল। (৬৫) মহামূল্য বস্ত্র আভরণ, কঞ্চুক উষ্ণীষ দ্বারা ভূষিত হইয়া গোপগণ এবং বসন, ভূষণ ও অঞ্জনাদি দ্বারা ভূষিতদেহা গোপীগণের নন্দালয়ে গমনোৎসব-সাধনকারী তুমি। গোপীগণ প্রেমে ও আনন্দে তোমাকে 'চিরজীবী হও' এই আশীর্ব্বাদ করিলেন। ব্রজের দধি, ঘৃত, নবনীতাদি দ্বারা তোমার দেহ ব্যাপ্ত হইল। (৬৬) বিচিত্র বাদ্যে, দধি-ঘৃত-ক্ষীরজলাদির সিঞ্চনে এবং নবনীত-ক্ষেপণে নন্দব্রজজনগণের প্রচুরতর আনন্দদায়ক তুমি। নন্দ কর্ত্তৃক বসন, ভূষণ ও গোধনাদির সম্প্রদানে সূত,মাগধ, বন্দীপ্রভৃতিকে সম্মানিত করিয়াছ। তখন তুমি ব্রজমণ্ডলকে সর্বসমৃদ্ধির ক্রীড়াস্থল করিয়াছ। তুমি যশোদার স্তন্য-

পায়ী। (৬৭) নন্দ মহারাজ পুত্ররূপ-মহারত্ন প্রাপ্ত হইয়া তাহার রক্ষাবিধানে (লালনপালনে) অতিশয় আকুল হইলেন। কংসের করদানজন্য নন্দ মহারাজ মথুরায় যাত্রাকালে তত্রত্য গোপগণের হস্তেই তোমার রক্ষার ভার অর্পণ করিলেন। (৬৮) তোমার সম্বন্ধে বসুদেবের শুভপ্রশ্নে নন্দ পরমানন্দিত হইয়াছিলেন। আবার নন্দের মুখে সান্ত্বনাবাক্যে বসুদেবকেও তুমি অতিশয় আনন্দদান করিয়াছ। তোমাকে নমস্কার ॥ **সতর** ॥

---

## ষষ্ঠ অধ্যায়

(৬৯) 'এস্থলে বেশীদিন থাকা যুক্তিযুক্ত নহে, যেহেতু গোকুলে উৎপাত হইতেছে'—বসুদেবের এই কথায় উৎপাত হইবার আশঙ্কা সূচিত হইলে নন্দ মহারাজ তোমাকেই ব্রজের মঙ্গলের জন্য প্রার্থনা করিয়াছিলেন। মনোজ্ঞ হাস্য, কটাক্ষ-বিক্ষেপাদিদ্বারা ব্রজজনগণের মনোমোহন এবং কেশ-বন্ধনে মল্লিকাদি সংযুক্ত থাকায় সদ্বেষা অথচ বিষযুক্তস্তনবিশিষ্টা বকী পূতনা কর্ত্তৃক তুমি দৃষ্ট হইয়াছিলে। (৭০) তুমি তখন লজ্জায় নয়নপদ্ম নিমীলিত করিয়া পূতনার ক্রোড়দেশে আরোহণ করিয়াছিলে। বকী পূতনার প্রাণের সহিত স্তন পান করিয়াছ এবং তাহার স্তনদ্বয়কে করযুগলে গাঢ় নিপীড়ন করিয়াছ। (৭১) তাহাতে পূতনা 'ছাড়িয়া দাও, ছাড়িয়া দাও' বলিয়া চীৎকার করিতেছিল, তুমি কিন্তু পূতনার প্রাণই শোষণ করিয়াছ। তখন ছয়ক্রোশ ব্যাপিয়া ভয়প্রদ সেই পূতনার দেহখানিকে নিপাত করিয়াছ। (৭২) তৎপরে নানাবিধ রক্ষাবন্ধনে অভিজ্ঞা গোপীগণ গোপুচ্ছ-ভ্রমণাদিদ্বারা তোমার রক্ষাবন্ধন করিয়াছিলেন। গোরজঃ দ্বারা রক্ষাবন্ধন করা হইলে গোমূত্র ও গোময়দ্বারা তোমার দেহ ব্যাপ্ত করা হইল। (৭৩) গোপিকাগণ বীজন্যাসাদি মন্ত্র উচ্চারণ করতঃ বিবিধ রক্ষাবন্ধন করিলেন। বকীর দেহ দগ্ধ হইতে থাকিলে তখন তাহার সৌরভে পৃথিবী সুগন্ধিত হইয়াছিল। (৭৪) হে পূতনামোচনকারিন্! হে জিঘাংসু রাক্ষসীরও সদ্-গতিদায়ক। নন্দ মহারাজ তোমার শিরোমধ্য আঘ্রাণ করিলেন, তুমি এবম্বিধ লীলাদ্বারা সমগ্র ব্রজমণ্ডলকে বিস্ময়ান্বিত করিয়াছ। তোমার জয় হউক ॥ **আঠার** ॥

## সপ্তম অধ্যায়।

(৭৫) [ তিনমাস বয়ঃক্রম হইলে] উত্তানশায়িবালকের অঙ্গপরিবর্ত্তনের সময়ে করণীয় উৎসবে মা যশোদা কর্ত্তৃক তুমি অভিষিক্ত হইয়াছ। তখন তোমার নিদ্রাবেশে নয়ন মুদ্রিতপ্রায় হইয়াছিল। মা যশোদা তোমাকে মহা উচ্চ খট্টার নীচে বালপালঙ্কে শয়ন করাইলেন। (৭৬) কজ্জল দ্বারা তোমার নয়নদ্বয় স্নিগ্ধ হইয়াছে এবং সময় সময় তোমার মুখে মৃদুমধুর হাস্য দেখা যাইতেছে। লীলাক্রমে চঞ্চল দৃষ্টিপাত হইতেছে এবং মুখে নিজ চরণের অঙ্গুলি প্রদান করিয়াছ। (৭৭) জয়োৎসব-ক্রিয়ায় আসক্তা মাতার স্তন্য জন্য তুমি রোদন করিতেছিলে এবং চরণযুগল উর্দ্ধে বিক্ষেপ করিয়াছিলে; অহো! তাহাতেই সেই শকটখানি উল্‌টাইয়া গেল!! (৭৮) ব্রজবাসিগণ এই ব্যাপার কিছুই নির্ণয় করিতে পারিল না, অথচ তুমি শকটাসুরকে বিনাশ করিলে। তখন ব্রাহ্মণগণ তোমার কল্যাণ জন্য স্বস্ত্যয়ন করিতেছিলেন এবং মন্ত্রপূত জলদ্বারা তোমাকে স্নান করান হইয়াছিল॥ **উনিশ**॥

(৭৯) তুমি যশোদার ক্রোড়দেশরূপ পালঙ্কে লালিত হইতেছিলে— এমন সময় লীলাক্রমে তোমার দেহ গুরুতর হইল; হঠাৎ কেন এত ভার হইল ভাবিয়া মা যশোদা বিস্ময়ান্বিত হইলেন। তুমি তৃণাবর্ত্ত অসুর-কর্ত্তৃক আকাশে উত্তোলিত হইয়াছিলে। (৮০) মা তোমাকে দেখিতে না পাইয়া তোমার গতি অন্বেষণ করিতে লাগিলেন। তোমার দেহ তৃণাবর্ত্ত বহন করিতে পারিল না। তুমি তাহার গলদেশ এমনভাবে গ্রহণ করিয়াছিলে যাহাতে নিশ্চেষ্ট হইয়া সেই অসুর ধরাশায়ী হইল। (৮১) তুমি তৃণাবর্ত্তকে তৃণবৎ বিনাশ করিয়াছ। রোদনপরায়ণা গোপীগণ তোমাকে তৃণাবর্ত্তের সহিত ভূমিতলে পতিত হইতে দেখিলেন। গোপীগণ তোমাকে লইয়া মা যশোদায় অর্পণ করিলেন। হে ব্রজের আনন্দদায়ক কৃষ্ণ! তোমাকে বন্দনা করি॥ **বিশ**॥

(৮২) তুমি যশোদার স্তন্য-পানে আনন্দিত হইয়া তাঁহার মুখদর্শন কর। হে যশোদানন্দন! হে যশোদালালিত! আমাকে রক্ষা কর। (৮৩) মা তোমার মুখচুম্বন করিতে থাকিলে তুমি তন্মধ্যে বিশ্বদর্শন করাইয়াছ। তাহাতে পরমাশ্চর্য্যকর স্থাবর-জঙ্গমাদি দেখাইয়া তুমি মাতাকে বিস্মিত

করিয়াছ। হে কৃষ্ণ! আমার প্রতি প্রসন্ন হও। (৮৪) পূতনাদি অসুরগণের বধ দর্শন করাইয়া মাতার মনে শত শত আশঙ্কা উৎপাদন করিয়াছ, অথচ স্বভাবসিদ্ধ নানা চমৎকার-কারিতাদ্বারা সেই শঙ্কাসকলও বিদূরিত করিয়া থাক। তোমাকে নমস্কার ॥ **একুশ** ॥

---

## অষ্টম অধ্যায়।

[ শ্রীকৃষ্ণের জন্ম-সূচক কথা দেবকীকন্যার মুখে শুনিয়া দেবকীর অষ্টমগর্ভ কখনও স্ত্রী হইতে পারে না—ইহাই কংস নিত্য চিন্তা করিত—কিন্তু সামান্যতঃ ইহা বুঝিয়াছিল যে 'তিনি কোথাও আছেন'। তখন তোমাদের দুই জনের সখ্য চিন্তা করিয়া যদি 'নন্দের গৃহেই তিনি বিরাজমান আছেন' এইপ্রকার সম্ভাবনা করতঃ পরে আবার আমার দ্বারা সংস্কার হইয়াছে এই কথা জানিয়া আশঙ্কাযুক্ত হইয়া যদি তোমার পুত্রের হত্যা করিতে আসে, তবে আমাদের মহানর্থই হইবে—] (৮৫) আচার্য্য গর্গের এবম্বিধ বাক্য-চাতুরী শুনিয়া নন্দমহারাজ হৃষ্টচিত্তে তোমাকে রহঃস্থলে নিয়াছিলেন। গর্গাচার্য্য 'শ্রীকৃষ্ণ ও বাসুদেব' প্রভৃতি প্রশস্ত নামে তোমার নামকরণ করিলেন এবং তোমার বৈভবের সূচনা করিলেন। (৮৬) হে সাধুরক্ষক! হে দুষ্টমারক! ভক্তবৎসল! নন্দের আনন্দ-বিবর্দ্ধন মহানারায়ণ! তোমাকে বন্দনা করি ॥ **বাইশ** ॥

( ৮৭ ) হে রিঙ্গণ [হামাগুড়ি] লীলাবিনোদিন্! তোমার জয় হউক অর্থাৎ মনোহর বাল্যলীলা আবিষ্কার করিয়া আমাদিগকে সুখী কর। তুমি জানুগতি চলিতে উৎসুক হইয়াছ। তোমার জানুদ্বয় ও করযুগল ঘৃষ্ট হইয়াছে। মুগ্ধ ( অজ্ঞ ) ও মহাভীত জনের ন্যায় লীলাপ্রকটনে তোমার মাতৃনিকটে গমন মনোরম হইয়াছে। (৮৮) তুমি কিঙ্কিণির নাদে পরমানন্দিত হইয়া ব্রজের কর্দমে ইতস্ততঃ ভ্রমণ করিয়াছ। তোমার লম্বমান চূড়ায় নিহিত রত্নে এবং গ্রীবাদেশে ব্যাঘ্রনখে তুমি উজ্জ্বল হইয়াছ। ( ৮৯ ) তোমার অঙ্গে ব্রজকর্দ্দম চন্দনবৎ লিপ্ত হওয়ায় তুমি মনোজ্ঞ হইয়াছ। তোমার উরু ও কটিদেশ এক্ষণে মাংসল (স্থূল) হইয়াছে। নিজমুখ-প্রতিবিম্ব ধরিতে বা তৎসহ ক্রীড়া করিতে তুমি ইচ্ছা করিয়া

প্রতিবিম্বের অনুকরণ করিয়া থাক। (৯০) তৎপরে তোমার অব্যক্ত ও মধুর বাক্‌প্রবৃত্তি হইল, তোমার হাস্যকালে মা যশোদা দেখিলেন যে তোমার দন্তোদ্‌গম হইতেছে। জননীর হস্তধারণে পুনঃ পুনঃ স্খলিতপদ হইয়াও বিচিত্র চলনচেষ্টা করিতেছ॥ **তেইশ**॥

(৯১) তৎপরে তুমি অঙ্গনাগণ-দর্শনীয় বাল্যলীলার অনুকরণ করিয়াছ—অল্প অল্প সামর্থ্য প্রকট করিয়া পদবিক্ষেপে তুমি সুন্দর হইয়াছ। (৯২) বৎসের পুচ্ছ গ্রহণ করিলে বৎসই তোমাকে আকর্ষণ করিতে লাগিল—অথচ তুমি বৎস-পুচ্ছ ধরিয়া আকর্ষণই করিতেছিলে! গোপগোপীগণ অন্যান্য গৃহকৃত্যাদি ব্যাপার ভুলিয়া তোমাতেই আনন্দলাভ করিতেন। (৯৩) গৃহকার্য্যে ব্যাপৃতা মাতার কিন্তু তুমি বড়ই ব্যগ্রতা (চাঞ্চল্য) সম্পাদক। ব্রহ্মাদিও তোমার সৌন্দর্য্য-দর্শনের কামনা করিতেন। চতুর্দশ ভুবনের বিস্ময়-কারক তোমার শৈশব। তোমাকে নমস্কার। **চব্বিশ**॥

(৯৪) হে বালগোপাল! তুমি আমার প্রতি প্রসন্ন হও। তুমি গোপীগণের আনন্দজনক; অনুরূপ বয়স্যগণ সহিত মনোহারী শৈশব-কালোচিত চপলতা প্রকাশ করিয়াছ। (৯৫) তুমি অসময়ে বৎসমোচন করিয়াছ অথচ ব্রজবাসিগণের হাহাকারে বেশ মৃদুমধুর হাস্য করিয়াছ। তুমি নবনীতের মহাচোর এবং বানরের আহারদায়ী। (৯৬) হস্তে অগ্রাহ্য শিক্যভাণ্ডসমূহের জন্য তুমি পীঠ (আসন) ও উলূখলাদি দ্বারা সোপান রচনা করিয়াছ। ঐ ভাণ্ডসমূহে তৃপ্তিকর কোনও বস্তু না পাইলে ঐ ভাণ্ডগুলিকে ভাঙ্গিয়া দিয়াছ। উচ্চস্থানস্থ শিক্যভাণ্ডের নীচে ছিদ্রাদি করিয়া তত্রত্য দ্রব্যের আকর্ষণ করিয়াছ। তুমি অন্ধকারময় গৃহেই প্রবেশ করিয়া ঐ চৌর্য্যবৃত্তি সাধন করিয়াছ। (৯৭) তোমার শ্রীঅঙ্গস্থিত রত্ন-রাজিই তখন প্রদীপের কার্য্য করিত। গোপীগণ কর্ত্তৃক ধৃত হইয়া তুমি নিজ ধার্ষ্ট্য তাঁহাদের উপরেই ন্যস্ত করিতে অর্থাৎ 'হে গোপী! তুমিই চোর, আমি ত গৃহস্বামী' এই কথা বলিয়া তাঁহার বাক্যের প্রতিবাদ করিয়াছ। গোপীগণের উক্তিসমূহে জাত (মাতার ওলাহন)-ভয়ে তোমার নয়নযুগল ঘুরিতে থাকিলে তাহা দেখিয়া মাতার অতি প্রসন্নতা হইত॥ **পঁচিশ**॥

(৯৮) তুমি ভক্তের মুখে তিরস্কার শুনিয়া আনন্দলাভ কর—অতএব

তুমি মৃত্তিকা ভক্ষণ করিয়াছ ; তখন বলরামাদি বালকগণ তোমার মাতার নিকট মৃত্তিকা-ভক্ষণের কথা নিবেদন করিল। হিতৈষিণী জননী তোমাকে যথেষ্ট তিরস্কার করিলেন। (৯৯) কৃত্রিম ত্রাসে তোমার নয়নদ্বয় চঞ্চল হইল। সখাগণের মধ্যে তুমি নিজেকে গোপন করিয়াছ ; 'আমি মৃত্তিকা খাই নাই' বলিয়া বলরাম প্রভৃতির বাক্যের প্রতিবাদ করিয়াছ—'যদি তাহাই সত্য হয়, তবে আমার মুখ দেখ'—বলিয়া তুমি জননীর বিশ্বাসও উৎপাদন করিয়াছ—(১০০) তখন তুমি ক্ষুদ্রতর মুখকমল প্রসারিত করিয়াছ এবং তাহাতেই মাতাকে বিশ্বব্রহ্মাণ্ড দর্শন করাইয়াছ! যশোদা তোমার ঐশ্বর্য্যরাশি বিদিত হইয়াছেন, হে কৃষ্ণ! তোমার জয় হউক অর্থাৎ ঐশ্বর্য্যতিরস্কারী মাধুর্য্যের উদয় হউক। পুনরায় তোমার ইচ্ছাক্রমে বৈষ্ণবী মায়া বিস্তার করিয়া তাঁহাকে মোহিত করিয়াছ। (১০১) মাতার বাৎসল্যোদয়ে তিনি তোমাকে স্নেহভরে আলিঙ্গন করিয়াছেন। তুমি যশোদার স্নেহ প্রচুর পরিমাণে বর্দ্ধিত করিয়াছ। নিজভক্ত ব্রহ্মা-কর্ত্তৃক ধরা দ্রোণকে প্রদত্ত বরের বলে তুমি এই সব লীলা সম্পাদন করিয়াছ। তোমার জয় হউক ॥ **ছাব্বিশ** ॥

---

## নবম অধ্যায়।

(১০২) দধি-নির্ম্মন্থনে নিযুক্তা জননীর স্তন্যপানে তুমি একদিন অতিশয় লুব্ধ হইয়াছ ; জননী তোমার চরিতাবলী গান করিতেছিলেন—তুমি বালকসুলভ-চাপল্যে মন্থনদণ্ড ধরিয়াছ। (১০৩) মাতা তখন স্তন্য-দান করিলেও তুমি তৃপ্ত হইতে পার নাই—এমন সময় মাতা চুল্লীর উপরিস্থিত দুগ্ধ উথলিয়া পড়িতেছে দেখিয়া দুগ্ধ উত্তারণ করিবার জন্য গমন করিলেন—তখন মিথ্যা-ক্রোধে তোমার ওষ্ঠ কম্পিত হইতেছিল, তুমি দধিপাত্রটি ভাঙ্গিয়াছ। (১০৪) শিক্যস্থিত হৈয়ঙ্গবীন (সদ্য উৎপন্ন নবনীতাদি) চুরি করিয়াছ, যেহেতু তুমি নবনীত ভক্ষণ করিতে সাতিশয় প্রীতিলাভ কর—তুমি হৈয়ঙ্গবীন-রসিক এবং চতুর্দিকে নবনীত বিকীরণ কর। (১০৫) নবনীত দ্বারা নিজাঙ্গ লেপন করিয়াছ ; তোমার কিঙ্কিণির শব্দে মাতা জানিলেন—তুমি কোথায় আছ। বানরাদিকেও তুমি যথেষ্ট

নবনীত দিয়া থাক। তখন কপট অশ্রুত্যাগ করিতেছিলে, চৌর্য্যের ভয়ে শঙ্কিতও হইয়াছ। (১০৬) মাতৃভয়ে তুমি ধাবিত হইয়াছ ; গোষ্ঠাঙ্গনে তুমি ইতস্ততঃ গমনাগমন করিয়াছ ; পুনঃ পুনঃ তোমাকে রজ্জু দ্বারা বন্ধন করিতে প্রযত্নবতী মাতার পরিশ্রম তুমি বিশেষভাবে অবগত হইয়া দাম-বন্ধন অঙ্গীকার করিয়া 'দামোদর' নাম ধারণ করিয়াছ। তোমাকে নমস্কার। (১০৭) তখন দামই তোমার ভূষণ হইয়াছিল, নেত্র-প্রান্তদ্বয় চঞ্চল হইল এবং তুমি উলূখলে গাঢ় বন্ধনে বদ্ধ হইয়াছ। তুমি যশোদাকে বাৎসল্য রস দান করিয়াছ অর্থাৎ যশোদানন্দন ; তুমি অনন্ত হইয়াও অল্প দামবন্ধনে নিয়ন্ত্রিত হইয়াছ। তোমাকে নমস্কার করি॥ **সাতাইশ**॥

---

## দশম অধ্যায়।

(১০৮) তুমি অর্জ্জুন বৃক্ষদ্বয়কে দেখিয়া তাহাদের শাপ মোচন করিয়াছ। তাহারা পূর্ব্বজন্মে নলকুবর ও মণিগ্রীব নামক কুবের-পুত্র ছিল। যেহেতু অপরাধী ঐ দুই জনের সমুদ্ধারের জন্য দয়াপ্রযুক্ত নারদের পূর্বকথিত বাক্যও ত তোমার বিদিত ছিল। (১০৯) তুমি অকিঞ্চনগণেরই প্রাপ্য, ধনাদি-মদগর্ব্বিত জনগণের অগোচর তুমি ; হে নারদপ্রিয় ! তুমি তখন উলূখলের রজ্জু আকর্ষণ করিতে লাগিলে। তোমার জয় হউক। (১১০) দেবর্ষি নারদের বাক্য-রক্ষার জন্য তুমি যমলার্জ্জুন বৃক্ষ নিপাত করিয়াছ ; তখন ঐ কুবের-পুত্রদ্বয় অত্যুত্তম স্তব দ্বারা তোমার স্তুতি করিয়াছিল। হে সর্বেশ্বরেশ্বর ! (১১১) জীবগণ তোমার মহিমা বুঝিতে পারে না ; তুমি সর্বদা ভক্তগণেরই চিত্ত বিনোদন করিয়া থাক। অসাধারণ (অসমোর্দ্ধ) লীলাবলি দ্বারা তোমার সম্বন্ধে নানাবিধ বিতর্ক হইয়া থাকে। তুমি সর্ব-মঙ্গলের মঙ্গল (নিধান)। (১১২) নিজদাসের দাস্য করিতে তুমি অধিক প্রীতিলাভ কর, তুমি ভক্তের ভক্তের প্রতি অতিবৎসল, গুহ্যকদ্বয় তোমার নিকটে সর্বাঙ্গ ও সর্ব্বেন্দ্রিয়ের ভজনামৃত প্রার্থনা করিয়াছে। (১১৩) কুবের পুত্র-যুগলের স্তোত্র শুনিয়া সন্তোষামৃত-বর্ষিণী বাণী উচ্চারণ করিয়াছ।

স্বভক্ত-দর্শনের মাহাত্ম্য বর্ণনা করতঃ তুমি তাহাদিগকে প্রেমবরই প্রদান করিয়াছ। তোমাকে নমস্কার ॥ **আটাশ** ॥

---

## একাদশ অধ্যায়।

(১১৪) যমলার্জুন বৃক্ষদ্বয়ের হঠাৎ পতনাদির শ্রবণদর্শনে গোপগণের বিস্ময় উৎপাদনকারী তোমার ক্রীড়া। বালকগণ কর্তৃক সর্ববৃত্তান্ত কথিত হইয়াছিল—( এই কৃষ্ণ বৃক্ষদ্বয়ের মধ্যে প্রবেশ করিয়া বক্রভাবে আপতিত উলূখল আকর্ষণ করিতে করিতে বৃক্ষদ্বয় উৎপাটিত করিয়াছে ইত্যাদি)। তখন সসম্ভ্রমে নন্দ মহারাজ দেখিলেন যে তুমি উদূখল আকর্ষণ করিতেছ। মৃদুমধুর হাসিতে ওষ্ঠ বিকসিত হইতেছিল। ( ১১৫ ) তুমি পতিত বৃক্ষদ্বয়ের মধ্যেই অবস্থান করিয়া মহা উলূখল আকর্ষণ করিতেছিলে। গো-বন্ধন রজ্জুদ্বারা তোমার মধ্যদেশ শোভা পাইতেছিল। নন্দ তোমার সেই বন্ধন মোচন করিলেন। ( ১১৬ ) তুমি নিজের ভক্তবাৎসল্য-গুণ প্রকট করিয়াছ, গোপীগণের করতালাদি দ্বারা প্রোৎসাহ পাইলেই তুমি নৃত্য কর ; বালকগণের সহিত তুমি উচ্চ কীর্ত্তনে নিরত থাক, ইতস্ততঃ বাহুক্ষেপে তুমি মনোরম হইয়া থাক। (১১৭) গোপীগণের আজ্ঞানুসারে পীঠ ( আসন ) প্রভৃতি ধারণ কর, নবনীত ভিক্ষা করিতে তুমি পটু, ব্রজবাসিগণের মনোমোহন লীলামৃতের সিন্ধু তুমি, তোমাকে নমস্কার ॥ **উনত্রিশ** ॥

(১১৮) শ্রীকৃষ্ণের বৃন্দাবন-গমনাভিপ্রায় জানিয়া তদ্‌বিষয়ে মন্ত্রনাদানে উপনন্দ তোমার সম্যক্ প্রীতিকর কার্য্যই করিয়াছেন, যেহেতু তুমি তখন বৃন্দাবনরসাস্বাদনে সমুৎসুক হইয়াছিলে। ঐ পরামর্শানুসারে বৃন্দাবনোদ্দেশ্যে তুমি শকটে আরূঢ় হইয়াছিলে, গোপিকাগণ তোমার লীলাকর্মাদির সঙ্গীত করিতে লাগিলেন। ( ১১৯ ) বৃন্দাবনের আবাসই তোমার প্রীতিপ্রদ, হে শ্রীবৃন্দাবনচন্দ্র ! হে বৃন্দাবন-প্রিয় ! হে শ্রীমদ্ বৃন্দাবনের অত্যুৎকৃষ্ট ভূষণ! ( ১২০ ) তুমি ব্যাঘ্রাদি হিংস্রজন্তুদের স্বাভাবিক শত্রুতাও নাশ করিয়াছ! আমার প্রতি প্রসন্ন হও। তুমি শ্রীগোবর্দ্ধন, যমুনা-পুলিন ও বৃন্দাবনাদির দর্শনে পরমানন্দিত হইয়াছ ॥ **ত্রিশ** ॥

(১২১) তোমার ক্রীড়া ব্রজজনের আনন্দপ্রদ। তোমার অব্যক্ত মধুর ধ্বনি মনোজ্ঞ। তুমি এক্ষণে বৎসপালনে ব্যগ্র হইয়া ইতস্ততঃ সঞ্চরণ কর। ব্রজের অদূরবর্ত্তী স্থানে তুমি গোচারণ কর। (১২২) বলরাম প্রভৃতি গোপালগণের তুমি সম্যক্ প্রীতিদান কর। নানাবিধ খেলার উপযোগী তোমার পরিচ্ছদ। বংশীবাদনে তুমি সম্যক্ আসক্ত হইয়াছ; তুমি বেণু হইতে বিবিধ আশ্চর্য্যকর শব্দ নিষ্কাশিত কর। (১২৩) তোমার বদনে মুরলী প্রায়শঃই বিরাজ করে—পরমলাবণ্যপূর্ণ ও ভঙ্গিত্রয়বিশিষ্ট তোমার আকৃতি অতিমনোজ্ঞ। তুমি লোষ্ট্রাদি-নিঃক্ষেপে বিল্ব, আম্র, আমলকী প্রভৃতি ফল পাড়িতে প্রীতিলাভ কর। তুমি কন্দুক (গেঁদ) ক্রীড়া করিতে উৎসুকচিত্ত। (১২৪) কম্বলাদি দ্বারা দেহ আচ্ছাদন পূর্বক বৃষবৎসাদির অনুকরণ কর এবং বৃষাদিবৎ শব্দও করিতে পার। অন্যোন্য (মাথামাথি) যুদ্ধ করিতেও তুমি প্রীতিলাভ কর। সর্বজন্তুর শব্দও অনুকরণ করিতে পার। তোমাকে নমস্কার ॥ **একত্রিশ** ॥

(১২৫) হে বৎসরূপী-অসুরনাশন! তোমার জয় হউক। বৎসাসুরের পশ্চাতের পদদ্বয় ও লাঙ্গুল ধরিয়া তাহাকে ঘুরাইতে ঘুরাইতে কপিত্থ বৃক্ষে প্রক্ষেপ করাতে তুমি রাশি রাশি কপিত্থ ভূমিতলে নিপাতিত করিয়াছ। অসুরকে নিহত হইতে দেখিয়া বালকগণ তোমাকে 'সাধু সাধু' বলিয়া প্রশংসা করাতে তুমি সম্যক্ আনন্দিত হইয়াছ। তখন দেবগণ পুষ্পবর্ষণ করিয়া তোমার অর্চনাও করিয়াছেন। (১২৬) তুমি গোবৎসপালনে একাগ্রচিত্ত এবং গোপবালকগণের বিস্ময়জনক। বিকালে তুমি গৃহে আগমন কর—তখন তোমার অঙ্গ ধূলায় ধূসর হয়। হে কৃষ্ণ! আমাকে ঐ লীলাদি স্মরণ করাইয়া অনুগৃহীত-কর। (১২৭) তখন তোমার শিরোদেশ পুষ্পরাশি দ্বারা শোভিত হয়, গুঞ্জাসমূহরচিত-প্রালম্বে অর্থাৎ কণ্ঠহইতে সরলভাবে লম্বিত মাল্যে তোমার দেহ আচ্ছাদিত; পুষ্পদ্বারা তোমার কুণ্ডল ও পত্রে তোমার চূড়া রচিত হয়। পত্রনির্মিত বাদ্যে তুমি বিনোদ লাভ কর। (১২৮) মনোজ্ঞ পল্লবে তোমার শিরোভূষণ রচিত হয়; তুমি বনমালায় বিভূষিত থাক। বনধাতু গৈরিকাদি দ্বারা তোমার অঙ্গ বিচিত্রিত হয় এবং ময়ূরপিচ্ছে তোমার চূড়া প্রস্তুত হইয়াছে॥ **বত্রিশ** ॥

(১২৯) একদিন তুমি প্রাতর্ভোজ্যান্ন সহিত বৎস-সমূহের অগ্রদেশে

গমন করিতেছিলে—তখন পর্বতশৃঙ্গের ন্যায় উত্তুঙ্গ মহাকায় বকাসুরকে দেখিয়াছিলে। (১৩০) খরতর-বদন বকাসুর তোমাদিগকে গ্রাস করিল, কাজেই সখাগণ সকলেই মূর্চ্ছিত হইল। তখন তুমি সেই মহাকায় বকাসুরের মুখকেই খেলাগৃহ করিয়া বকের তালু প্রদগ্ধ করিয়াছ। (১৩১) অতএব দুষ্ট বক তোমাদিগকে উদ্‌গার করিলে তুমি বকের চঞ্চু বিদীর্ণ করিয়াছ; তৎপরে বলদেবাদি বালকগণ তোমাকে আলিঙ্গন করিয়াছিল এবং দেবগণ পুষ্পবর্ষণ করিয়া তোমার স্তব করিয়াছিল॥ **তেত্রিশ**॥

---

## দ্বাদশ অধ্যায়।

(১৩২) প্রাতঃকালে বন্যভোজনের জন্য অভিলাষ করিয়া শৃঙ্গবাদনে গোপালগণকে আহ্বান করিয়াছ; অসংখ্য বৎস সঞ্চারণ করিয়া অসংখ্য বালকের সহিত মিলিত হইয়া (১৩৩) শিক্যচৌর্য্যাদি বিবিধ বাল্যক্রীড়ায় তুমি অতি প্রীত হইয়াছ। নিজ-পাদস্পর্শরূপ ক্রীড়া-বিশেষে সুনিপুণ বালকগণ কর্ত্তৃক আনন্দিত হইয়াছ। (১৩৪) বয়স্যগণ ক্ষণকালের জন্যও তোমার অদর্শন সহ্য করিতে পারিত না; শুকদেব কর্ত্তৃক সংস্তুত মহাভাগ্যবান্ ব্রজবালকগণ কর্ত্তৃক তুমি বেষ্টিত আছ॥ **চৌত্রিশ**॥

(১৩৫) ইঁহাদের সুখক্রীড়া-দর্শনে অক্ষম অথবা 'কৃষ্ণ যেমন আমার সোদরগণকে নিহত করিয়াছে, আমিও তেমনই বৎস-গোপালাদি সহিত কৃষ্ণকে বিনাশ করিব' এই প্রকার দুষ্টবুদ্ধি কোনও সুপ্ত ও স্থূল সর্পের দর্শন করিয়া ইঁহার অনুগত পরিকরগণ মনে করিলেন যে ইহা বৃন্দাবনেরই কোনও শোভাবিশেষ হইবে। তুমি কিন্তু দুষ্টচেষ্ট অঘাসুরকে বিশেষ ভাবেই জানিয়াছ—কাজেই অজগর সর্পকে অন্য বুদ্ধি করিয়া নির্ভয়ে তাহার মুখ-গর্ত্ত মধ্যে প্রবেশ করিতে ইচ্ছুক গোপালগণকে রক্ষা করিতে ইচ্ছা করিয়াছ। (১৩৬) তখন বালকগণ তন্মধ্যে প্রবেশ করিয়াছে, কিন্তু অজগরটি তোমার প্রবেশ প্রতীক্ষা করিতেছে দেখিয়া তুমি তৎকালে করণীয় বিষয়ে চিন্তা করিয়া তাহার উদরে প্রবেশ পূর্ব্বক নিজ দেহ-বৃদ্ধি রূপ লীলা বিস্তার করিয়াছ এবং তাহাতেই অঘাসুরকে বিনাশ করিয়া বৎস ও বৎসপালগণের জীবনদান করিয়াছ। (১৩৭) তাহাতে দেবগণের

আনন্দ বিস্তার করিয়াছ এবং নিন্দ্য দানবকেও মুক্তি দান করিয়াছ। এই সব লীলা দর্শন করিয়া বিস্ময়ান্বিত ব্রহ্মা তোমার নিকটে আসিয়াছিলেন। হে আশ্চর্য্য সমুদ্র! তোমাকে নমস্কার ॥ **পঁয়ত্রিশ** ॥

---

## ত্রয়োদশ অধ্যায়

(১৩৮) পৌগণ্ড বয়সেই কৌমার-কালোচিত বৃত্তান্ত বিষয়ে কীর্ত্তিত হইয়াছ অর্থাৎ অঘাসুরাদি মোচনরূপ তোমার লীলাদি কৌমারকালে সংঘটিত হইলেও বালকগণ পৌগণ্ড বয়সেই বর্ণনা করিয়াছেন। তোমার চরিত্র মহাশ্চর্য্যজনকই বটে। তোমার কথামৃত পরীক্ষিৎ ও শুকদেবের অতিমোহকর। (১৩৯) অতি মনোজ্ঞ সরোবর-তীরকে তুমি প্রশংসা করিয়া তত্রত্য নবতৃণযুক্ত প্রদেশে ভোজন করিতে ইচ্ছা করিয়াছ। অতএব তুমি সরোবরের সুন্দর পুলিনে বসিয়া বালকগণে শোভিত হইয়াছ। (১৪০) সখাগণের মধ্যে তুমি অবস্থান করিয়া সেই ব্রজবালকগণের সহিত একত্র ভোজন করিতেছ; পীতবসন ও উদর-মধ্যে বেণুটি সংস্থাপন করিয়াছ; বন্য বেশ ভূষায় ভূষিত হইয়াছ। (১৪১) বাম কক্ষ মধ্যে শৃঙ্গ ও বেত্র রাখিয়া বাম হস্তে দধিমিশ্রিত অন্ন লইয়া তুমি ঐ দধ্যন্ন-ভোজনে পরম সুন্দর হইয়াছ। আমার প্রতি প্রসন্ন হও। (১৪২) অঙ্গুলির সন্ধি-মধ্যে ফলগুলি লইয়া তুমি বালক সমূহের চিত্তহরণ করিয়াছ, তোমার নর্ম্মোক্তি শ্রবণে বালকগণ হাস্য করিয়াছে; তোমার এই ভাবের ভোজন-ব্যাপারও আশ্চর্য্য-কর ॥ **ছত্রিশ** ॥

(১৪৩) গোপালগণ ভোজন করিতে থাকিলে বৎসগণ তৃণলোভে দূর-তর প্রদেশে বিচরণ করিতে গিয়াছিল। তাহাতে বালকগণ ভীত হইতেছে দেখিয়া তুমি অদৃশ্য বৎসগণের অন্বেষণ করিতে প্রবৃত্ত হইয়াছ। তাহাতে গোপালগণের ভয় নাশ করিয়াছ; এদিকে আবার (ঘুরিয়া আসিয়া) বৎসপালগণকেও আর দেখিতে না পাইয়া বৎস ও গোপালগণের অন্বেষণে প্রবৃত্ত হইয়াছ। (১৪৪) তখন তুমি ব্রহ্মাকর্ত্তৃক গোবৎস ও তৎপালকগণের চৌর্য্যকর্ম্মের কথা জানিতে পারিয়া তুমি স্বয়ং বৎস ও গোপালগণের মূর্ত্তি ধারণ করিয়াছ, যেহেতু বৎসহরণকারী ব্রহ্মার ও বালকগণের মাতাদিগকে

আনন্দ দিতে ইচ্ছা করিয়াছ। (১৪৫) প্রত্যেক ব্রজবালকের আকৃতির অনুযায়ী, প্রতি বালকের আচরণের অনুকারী, প্রতি গোবৎসের ক্রিয়া ও রূপ ধরিয়া যথাস্থানে প্রবেশ করিয়াছ॥ **সাঁইত্রিশ**॥

(১৪৬) তুমি ধেনুসমূহের ও গোপীগণের স্তন্যপায়ীর অভিমান করিয়া তাহাদের প্রীতি বর্দ্ধন করিয়াছ। ব্রজের সর্বত্র প্রেমবৃদ্ধি দর্শন করিয়া বলরাম তাহার কারণ অন্বেষণ করিলেন। আর ব্রহ্মা আসিয়া সানুচর কৃষ্ণকে পূর্ব্বের ন্যায় ক্রীড়া করিতে দেখিয়া এবং নিজ কর্তৃক অপহৃত গোবৎস ও গোপালগণকে ঠিক সেই অবস্থাতেই বর্ত্তমান দেখিয়া বিমূঢ় হইলেন। (১৪৭) বিশুদ্ধসত্ত্বঘন স্বীয় বহু রূপের প্রদর্শন করাইলে ব্রহ্মা ঐ অত্যাশ্চর্য্যকর রসময় মূর্ত্তিসমূহের দর্শনে অশক্ত (বিহ্বল) হইলেন ; তাঁহাকে তুমি ব্যুত্থান অর্থাৎ প্রবোধন করাইয়াছ। (১৪৮) তখন সর্বত্র শ্রীকৃষ্ণদর্শনান্তর ব্রহ্মা অতিদীন হইলে তাঁহাকে বাহ্যদৃষ্টিতে বৃন্দাবনাদি দর্শন করাইয়া সুখপ্রদান করিয়াছ। তুমি গোপবালকগণের বশীভূত, রুচির ও তোমার হস্তে দধি ও অন্নমিশ্রিত গ্রাস রহিয়াছে। হে কৃষ্ণ! আমাকে রক্ষা কর। ( ১৪৯ ) তুমি তৎকালে সৃষ্ট বৎসবালকগণকে আবার নিজদেহেই সমাবেশ করিয়া ব্রহ্মাকে লজ্জা দিয়াছ। ব্রহ্মা তখন আনন্দবারি-সিঞ্চনে তোমার চরণযুগল ধৌত করিলেন। বিধি সব তত্ত্ব অবগত হইয়া পরে তোমাকে স্তব করিতে লাগিলেন॥ **আটত্রিশ**॥

---

## চতুর্দ্দশ অধ্যায়।

(১৫০) তুমি ব্রহ্মার বাক্যাবলীরূপ অমৃত-সমুদ্রের চন্দ্রমা ; হে গোপ-বালকবেশ! তুমি ব্রহ্মাকে অনুগ্রহ করিবার জন্য প্রকট দিব্য স্বেচ্ছাময় বপু ধারণ করিয়াছ ; তোমার স্বরূপ কিন্তু অচিন্ত্য মাহাত্ম্য-মণ্ডিতই। (১৫১) "মিথ্যাজ্ঞানের প্রয়াসবিহীন ভক্তি দ্বারাই কেবল তোমাকে সম্যক্ রূপে জয় করা যায়। পরমমঙ্গলের বিনির্য্যাসস্বরূপ ভক্তিমার্গে উদাসীন কেবলজ্ঞানলিপ্সু দুর্বুদ্ধিগণের জন্য তুমি কেবল্ ক্লেশরূপ ফলই বিতরণ কর। ( ১৫২ ) পূর্বতন বিমুক্ত যোগিগণও যোগমার্গে জ্ঞান না পাইয়া পশ্চাৎ ভক্তির আশ্রয়ে তোমাকে সুখে প্রাপ্তির পথ সন্ধান করিয়াছে। যদিও নির্গুণ ব্রহ্ম ও সগুণ ভগবান্ তুমিই এবং 'ব্রহ্মস্বরূপ ও ভগবৎ-

স্বরূপ' এই উভয় স্বরূপেই তোমার দুর্জ্ঞেয়ত্ব সমান, তথাপি কোনও বিমল অন্তঃকরণে তোমার নির্গুণস্বরূপের মহিমাজ্ঞান কথঞ্চিৎ সম্ভবপর হইলেও কিন্তু সগুণস্বরূপ তোমার মহিমা অধিকতর আশ্চর্য্যজনক ও অনন্ত মহাগুণগণ-মণ্ডিত বলিয়া সমধিক দুর্জ্ঞেয়। (১৫৩) কেবলমাত্র তোমার কৃপাপ্রযুক্ত কটাক্ষপাতেরই সম্যক্ প্রকারে অপেক্ষাকারীগণকেই তুমি মুক্তিপদ দান কর অর্থাৎ স্বরূপোদ্বোধন করিয়া দাও। আমি সকল অপরাধ নিবেদন করিলাম, আমি অতিভীত, স্ব-নাভিকমলজ বলিয়া তোমারই পুত্র, অতএব আমার সকল অপরাধ ক্ষমা করা তোমার কর্ত্তব্য। (১৫৪) তোমার রোমকূপে কোটি কোটি ব্রহ্মাণ্ডসমূহ পরমাণুবৎ ইতস্ততঃ গতাগতি করিতেছে। মাতা যেরূপ গর্ভস্থবালকের পাদপ্রহারও সহ্য করেন, তদ্রূপ তুমিও আমার অপরাধ অবশ্যই ক্ষমা করিবে, যেহেতু তুমি জগতের মাতা ও জগতের পিতা। (১৫৫) মহাপ্রলয়াবসরে কারণার্ণব-শায়িস্বরূপ তোমারই নাভিকমল হইতে এই ব্রহ্মাকে বিনির্গত করিয়াছ বলিয়া তুমিই পিতা। তুমি সর্বদেহিরই আত্মা এবং অখিললোক-সাক্ষী ও কারণার্ণব-জলবাসী বলিয়া তুমিই মূল নারায়ণ। তোমার স্বরূপ দেশ-কাল দ্বারা ত পরিচ্ছিন্ন নহে [ ঐ জলাদি প্রপঞ্চ যদি সত্যই হয়, তবে তুমি পরিচ্ছিন্ন হইতে পার, কিন্তু তাহা ত তোমার মায়ারই বৈভব বলিয়া তুমিই দেখাইয়াছ ] যেহেতু নিজজননী যশোদাকে তোমার জঠরমধ্যে প্রপঞ্চ দেখাইয়া জগতের অসত্যত্ব অর্থাৎ মায়াকৃতত্বই প্রতিপাদন করিয়াছ। (১৫৬) গুণাবতার লীলাবতার প্রভৃতিতেও তোমারই মূলত্ব বিদ্যমান বলিয়া সেই সেই অবতারাদিও সত্য (যথার্থই)। তোমার লীলার মহামহিমা মনের অগোচর বলিয়া অচিন্ত্য ; আবার প্রপঞ্চসমূহ মিথ্যাভূত হইলেও তোমারই সম্বন্ধে আসিয়া সত্যবৎ প্রতীয়মানতা ধারণ করে ; তুমিই সদাকালের জন্য পরম সত্য ( নির্বিকার )। (১৫৭) এবম্ভূত হইলেও কিন্তু তুমি গুরুদেবের প্রসাদেই সম্যক্ প্রকারে দৃষ্টিপথে আসিয়া থাক। তোমার বিস্মরণই ত প্রপঞ্চের নিদান। বন্ধমোক্ষাদি অজ্ঞান-বিজৃম্ভিত এবং সত্যজ্ঞানে বিনাশ্য বলিয়া তুমি জ্ঞানালোক প্রজ্বলিত করিয়া উহাদের মিথ্যাত্ব সম্পাদন করাও। অন্ধকার-নাশক সূর্য্যের ন্যায় নিত্য জ্ঞানরূপ বিশুদ্ধ আত্মতত্ত্বের বিচার দ্বারাই তুমি বন্ধমোক্ষের তুচ্ছত্ব প্রতিপাদন করাও। (১৫৮) অসৎশব্দবাচ্য মিথ্যা অবস্তু—যাহাকে অসদ্‌গণ অসত্ত্বারূপে

উপলব্ধ আত্মতত্ত্ব বলিয়া থাকে—সেই বস্তু পরিত্যাগ করিয়া তোমার ভক্তগণের অন্তরে ও বাহিরে তুমি প্রিয়স্বরূপে বা ব্যাপক হইয়া সমধিক অভিব্যক্ত হও। তোমার চরণকমলের প্রসাদই তোমার পাদপদ্মের মহিমা জানায়।” (১৫৯) তদনন্তর বিধাতা প্রচুরতরভাগ্যবশতঃই কেবল তোমার দাসের অনুদাসত্বই প্রার্থনা করিয়াছেন। চতুর্মুখ ব্রহ্মা মুহুর্মুহু তোমারই ভক্তিমাহাত্ম্য কীর্ত্তন করিয়াছেন। হে কৃষ্ণ! আমাকে রক্ষা অর্থাৎ স্বসেবাদানে কৃতার্থ কর ॥ **উনচল্লিশ** ॥

(১৬০) পরমধন্যা ব্রজবধূগণ ও ধেনুগণ কর্ত্তৃক স্বস্তন্যদানে তুমি সন্তোষিত ও আনন্দিত হইয়াছ। নিত্যপূর্ণ ও মহাভাগ্যবান্ ব্রজবাসিগণের সহিত তুমি মিত্রতাবদ্ধ হইয়াছ। (১৬১) ব্রজবাসিগণের মনোবুদ্ধি অহঙ্কারাদির অধিষ্ঠাতারূপে সংস্থিত হইয়া চন্দ্রাদি দেবগণও প্রকারান্তরে ইঁহাদের সঙ্গ করতঃ পৃথক্ পৃথক ইন্দ্রিয়দ্বারা তোমার কীর্ত্তি-সৌন্দর্য্য সৌগন্ধ্য প্রভৃতি পৃথক্ পৃথক্ রস আস্বাদন করিতেছেন! ব্রজে জাত যে কোনও ব্যক্তির পদরেণুস্পর্শনশীল তৃণজন্মও ব্রহ্মা প্রার্থনা করিয়াছেন। (১৬২) প্রেমভক্তগণ তোমাতে নিখিল (প্রাণাদি) সমর্পণ করিয়াছেন, অথবা তুমিই প্রেমভক্তগণে নিজের আত্মা পর্য্যন্ত যথাসর্বস্ব দান করিয়াছ। ব্রজবাসিজনের নিকট তুমি মহাঋণী, যেহেতু তাঁহাদের প্রীতির বিনিময়ে কোনও বস্তুই তোমার দেয় (প্রত্যর্পণযোগ্য) নাই। সদ্ভাবযুক্ত ব্রজবাসি-ধাত্রীজনের বেশ দেখিয়াই কেবল তুমি পূতনার স্বভাব সম্যক্ জ্ঞাত হইলেও তাহার নিকট নিজেকে স্তন্যপায়ী শিশুরূপে ন্যস্ত করিয়াছ!! (১৬৩) রাগাদিদোষ-বিবর্জিত সন্ন্যাসিগণকেও তোমা ব্যতিরেকে অন্য কোনও রূপ ফল দাও না, তখন তোমাতেই একনিষ্ঠ-ব্যাপার-সম্পন্ন ব্রজবাসিগণ পূর্বোক্ত সন্ন্যাসিগণ হইতেও সমধিক ভজনশীল বলিয়া তুমি ইঁহাদিগকে কোনও ফল দান করিয়া কৃতার্থতা লাভ করিতে পার না। অতএব তুমি পুত্রত্বাদির অনুকরণ করিয়া তোমার মহাসুহৃদ ব্রজবাসিদের প্রত্যুপকার সাধন করিতে না পারিয়া লজ্জিত থাক। (১৬৪) পণ্ডিতম্মন্য-সাধুগণের চিত্ত ও বাক্যের অগোচর তোমার বিচিত্র অনন্ত মহাবৈভব”; এইভাবে স্তুতি করিতে করিতে ভগবৎপ্রসাদে নিখিল অভিমান দূরীভূত হইলে পরমদৈন্যোদয় বশতঃ ব্রহ্মা অতি আনন্দে তোমার নামকীর্ত্তন করিতে করিতে তোমাকে বন্দনা করিলেন ॥ **চল্লিশ** ॥

(১৬৫) ব্রহ্মাকে অনুগ্রহ করিবার জন্য তখন তোমার মুখ প্রফুল্ল হইল। তুমি ত ভক্তবৎসল এবং এই স্তুতিও তোমার প্রিয়। তৎপরে মৃদুহাস্য সহকারে ব্রহ্মার দিকে নিরীক্ষণ করিয়া তাঁহাকে আনন্দিত করিয়াছ এবং স্বধামে গমনের আজ্ঞাও দিয়াছ। (১৬৬) কৃষ্ণমায়ামোহিত বৎস ও বৎস-পালগণ যদিও সেই প্রাণেশ্বর কৃষ্ণ ব্যতিরেকে একবৎসরকাল ক্ষণার্দ্ধবৎ অতিবাহিত করিল, এক্ষণে কিন্তু তুমি সেই মোহ দূরীভূত করাইয়াছ---এবং পূর্ব্ববৎ অবস্থা ও চেষ্টাযুক্ত হইয়া গোপবালকগণ ও বৎসগণ তথায় বর্ত্তমান রহিয়াছে! তৎপরে তুমি সরোবরের পুলিনে বৎসসমূহ আনয়ন করিয়াছ। হে চমৎকারলীলাবিনোদিন্! তোমাকে নমস্কার। (১৬৭) তৎপরে মুগ্ধ বালকগণের কথায় [ হে গোপাল! তুমি চলিয়া গেলে পরে আমরা এক-গ্রাস অন্নও ভোজন করি নাই; এক্ষণে মণ্ডলমধ্যে আসিয়া ভোজন কর।] তুমি হাসিয়াছ !! নিজ-পরিকরগণ ও বৎসাদির সহিত হর্ষভরে বন্যবেশে ব্রজবাসিগণের নয়নানন্দ বিস্তার করিতে করিতে ব্রজে প্রবেশ করিয়া তুমি ব্রজগৃহে ( আনন্দ ) উৎসব দান করিয়াছ। ময়ূরপুচ্ছ, পুষ্প. পত্রও বনধাতু প্রভৃতি দ্বারা রচিত তোমার বিচিত্রবেশ; মুখর বেণুরবের সহিত গোপ-বালকগণকর্ত্তৃক হর্ষাতিরেকে গীয়মান শ্রোত্ররসায়ন তোমার চরিত শ্রবণ করাইয়া গোপীগণের [ শ্রীযশোদাদি মাতৃবর্গের বা শ্রীরাধাদি প্রিয়াবর্গের ]. হৃদয়ের আনন্দ-সমুদ্র উচ্ছলিত করিয়াছ.। (১৬৮) এই শ্রীকৃষ্ণ পরমাত্মা বলিয়া সকলেরই প্রিয় আত্মা হইতেও অধিকতর প্রীত্যাস্পদ, অতএব সকল প্রাণিরই মহাসুহৃৎ। এইভাবে পরীক্ষিৎ ও শুকদেবের প্রশ্নোত্তরে তোমার প্রেমসাগরত্ব নিশ্চিত হইয়াছে। (১৬৯) হে বিচিত্রলীলাবিনোদিন্! তুমি পলায়ন ক্রীড়ায় ( লুকাচুরি বিদ্যায় ) পারদর্শী। সরোবরাদিতে সেতুবন্ধন করিয়া লঙ্কাগমনাদির অনুকরণ করিয়াছ এবং বানরবৎ লম্ফঝম্ফ প্রভৃতি বিবিধ বাল্যচাঞ্চল্য প্রকাশ করিয়াছ। আমাকে রক্ষা কর॥ **একচল্লিশ**॥

---

## পঞ্চদশ অধ্যায়।

(১৭০) পঞ্চবর্ষ অতিক্রম হইলে তুমি পৌগণ্ডকালে উপনীত হইয়াছ; অতএব গোপজাতির সম্বন্ধে গোচারণ করিয়া "গোপাল" নাম ধারণ

করিয়াছ; সর্বত্র গমনাগমনে বৃন্দাবনের মঙ্গলবিধান করিয়াছ। তুমি বৃন্দাবনমধ্যে বিচরণকালে নিজাগ্রজ বলদেবকে বৃন্দাবনের শোভাবর্ণন-প্রসঙ্গে সম্মানিত করিয়াছ। (১৭১) বৃন্দাবনের গুণকথনচ্ছলে 'অদ্য ধরণী ধন্য হইল' ইত্যাদিভাবে স্তব করিয়া শ্রীবলরামকর্ত্তৃক প্রসাদরূপ মহাবর (এই বৃন্দাবনকে) দান করিয়াছ। নিজক্রীড়োপযোগী বহুবিধ উপকরণ থাকায় বৃন্দাবনের প্রতি তোমার সাতিশয় প্রীতি! তুমি বহুবিধ ক্রীড়া-বিনোদে বিচক্ষণ। (১৭২) কখনও বা ভৃঙ্গের অনুকরণ করিয়া মধুর গান কর, কখন বা অব্যক্ত মধুর নিনাদে কোকিলকেও পরাভূত কর; কখনও হংসবৎ গমনভঙ্গী অঙ্গীকার করিয়াছ, কখনও ময়ূরনৃত্যের অভিনয় করিয়াছ। (১৭৩) প্রতিধ্বনি-শ্রবণে কখনও আনন্দলাভ করিয়াছ, কখনও বা শাখায় শাখায় লম্ফঝম্ফ দিয়া নৈপুণ্যপ্রকাশ করিয়াছ; গোসমূহের নাম ধরিয়া ডাকিয়াছ; গোপাশকেই লইয়া কখনও যজ্ঞোপবীতরূপে ধারণ করিয়াছ।(১৭৪) বাহুযুদ্ধক্রীড়ায় পরমানন্দিত হইয়াছ, কখনও বা বলভদ্রের পাদসম্বাহনাদিদ্বারা তাঁহার শ্রম দূর করিয়াছ। গোপগণের প্রশংসা করিতে বড় পটু তুমি বৃক্ষছায়ায় বসিয়া ক্লান্তি দূর করিয়া থাক। (১৭৫) পুষ্পপত্রাদি-রচিত শয্যায় শায়িত হইয়া কোনও গোপালের ক্রোড়দেশকেই তুমি উপ-ধান (বালিশ) রূপে গ্রহণ করিয়াছ। কোনও গোপ তোমার পদসম্বাহন করিতেন, কেহ বা তোমাকে ব্যজন দ্বারা বীজন করিতেন। (১৭৬) গোপাল-গণের মুখে গান শুনিয়া তুমি সুখে নিদ্রা যাইতে। গোপালগণসহ এতাদৃশ লীলাবিনোদে তোমার ঐশ্বর্য্য তিরোহিত হইয়াছে এবং তখন তাঁহাদের সহিত গ্রাম্যবৎ মহাপ্রণয়ময় ব্যবহার করিয়াছ। লক্ষ্মী-সংবাহিত-চরণ-কমলে তুমি বৃন্দাবনস্থলকে চিহ্নিত করিয়াছ॥ **বেয়াল্লিশ**॥

(১৭৭) হে শ্রীদাম, সুবল ও স্তোককৃষ্ণের মহাবান্ধব! হে বৃষাল, বৃষভ, ওজস্বি ও দেবপ্রস্থের বয়স্য, (১৭৮) হে বরূথপ ও অর্জ্জুনের সখা! হে ভদ্রসেন ও অংশুর বল্লভ! তুমি তালবনে ক্রীড়া করিতে করিতে বলদেব-কর্ত্তৃক ধেনুকাসুরকে বিনাশ করাইয়াছ। (১৭৯) উত্তুঙ্গতালসমূহকে ভূমি-তলে পাতিত করিয়া রাসভাসুরকে বিনাশ করিয়াছ। গোপবৃন্দের স্তবে আনন্দ লাভ করিয়াছ এবং তোমার বেণুগীত-শ্রবণে শ্রুতিযুগল কৃতার্থ হয়॥ **তেতাল্লিশ**॥

(১৮০) গোপীদের মনঃপ্রাণচৌররূপ সৌভাগ্যদাতা বলিয়া তুমি

চিন্তনীয়। (গোষ্ঠ হইতে গৃহাগমনকালে) গোধূলিসমূহে তোমার অলকাবলী রঞ্জিত হয়। তোমার ভঙ্গিযুত কেশে পুষ্পরচিত চূড়া বদ্ধ থাকে। তোমার নয়নযুগলও পরম রুচির॥ (১৮১) সলজ্জ হাস্য ও সবিনয় কটাক্ষনিপাতে পরম সৌন্দর্য্য প্রকট করিতেছ। অতএব গোপীদের লোভনীয় বেশযুক্ত গোপীদের স্মরতপ্রদ তোমাকে অভিবাদন করিতেছি। (১৮২) তৎপর মা যশোদা তোমাকে স্নান করাইলেন, শ্বেতপদ্ম দ্বারা তোমার অবতংস ( শিরোভূষণ ) রচিত হইল। মুক্তাহারে কণ্ঠদেশ শোভিত হইল; করদ্বয়ে কঙ্কণের সৌন্দর্য্য প্রতিভাত হইল। (১৮৩) তোমার চরণে মনোজ্ঞধ্বনিপরায়ণ নূপুর, সর্বাঙ্গে স্বর্ণালঙ্কার, দিব্যমাল্য গন্ধবস্ত্রাদি ধারণ করিয়া জননীকর্ত্তৃক উপহৃত অন্নব্যঞ্জনাদি ভোজন করিয়াছ। (১৮৪) ভবিষ্যৎ বিলাসচিন্তায় তোমার দৃষ্টি সুন্দর হইয়াছে। তাহাতে ঈষৎ হাস্য ও যৌবনাবির্ভাবসূচক গর্ব মিশ্রিত হইয়া লীলার সূচনা দিতেছে। সখী ও দাসীগণকর্ত্তৃক উপহৃত তাম্বূল চামরবীজন, পাদসম্বাহন, নর্মগোষ্ঠী ও গীতবাদ্যাদি বিবিধপ্রমোদ করিয়া সুখে পালঙ্কে শয়ন করিয়া কোনও প্রিয়তম সখার সহিত শ্রীরাধা-সম্বন্ধীয় প্রেমালাপ করিয়া পরমানন্দ লাভ করিতেছ॥ **চৌচাল্লিশ**॥

(১৮৫) তুমি যমুনাতটে ইতস্ততঃ সঞ্চারণ করিতে করিতে কালিয় হ্রদের তীরে গমন করিয়াছ। তোমার নয়ন পরমামৃত বর্ষণ করে। তুমি বিষাক্ত ব্রজবাসিগণের জীবনদান করিয়াছ। তোমাকে নমস্কার॥ (১৮৬) গোপালগণ অতিশয় বিস্মিত হইয়া তোমার অনুগ্রহাদি অনুমান করিয়াছিলেন। নিজজন রক্ষার জন্য তুমি নিগূঢ়ভাবে ঐশ্বর্য্য প্রদর্শন করাইয়াছ। তোমার জয় হউক॥ **পঁয়তাল্লিশ**॥

---

## ষোড়শ অধ্যায়।

(১৮৭-৮৮) তুমি অত্যুচ্চ কদম্ববৃক্ষে আরোহণ করিয়া পরে ঝম্পপ্রদানে সেই সর্পহ্রদে বিহার করিয়াছ। তাহাতে কালিয়ের ক্রোধ হইল এবং কোপিত সর্পগণ লইয়া তোমাকে বেষ্টন করিল। তোমার এই অবস্থা-দর্শনে সখাগণ মূর্চ্ছিত হইয়াছিল এবং গোগণ অশ্রুপূর্ণ নেত্রে তোমার দিকেই দৃষ্টিপাত

করিয়া রহিল। মহা উৎপাতে সম্যক্ উদ্বিগ্ন হইয়া ব্রজবাসিগণ তখন তোমার চরণচিহ্নের অনুসরণ করিয়াছিল। হে কৃষ্ণ! তোমাকে ভজন করি। (১৮৯) ধ্বজব্রজাঙ্কুশাদি চিহ্নদ্বারা তাঁহারা তোমার নিকট উপস্থিত হইয়াছিলেন; তোমার তাৎকালীন অবস্থাদর্শনে তোমার বান্ধবগণ মৃতপ্রায় হইলেন, বলরামের যুক্তিবলে নন্দাদি মুমূর্ষু ব্রজবাসিগণের প্রাণরক্ষা হইল বটে, কিন্তু তাঁহারা নিরন্তর অনুতাপই করিতে লাগিলেন॥ **ছচল্লিশ**॥

(১৯০) তখন তুমি সর্পবন্ধন হইতে নিজেকে মুক্ত করিয়া পিত্রাদি স্বগণের দুঃখরাশি নাশ করিয়াছ; তুমি সর্পক্রীড়ায় সুনিপুণ এবং কালিয়-নাগের ফণারূপ রঙ্গমঞ্চে নৃত্য করিয়া করিয়া কালিয়মর্দ্দন হইয়াছ। (১৯১) তাহার ফণাসমূহের মাণিক্যদ্বারা তোমার শ্রীচরণকমল রঞ্জিত হইয়াছিল এবং স্বকীয় গরুড়াদি পার্ষদগণ,গন্ধর্বাদি স্বর্গবাসিগণ ও সিদ্ধচারণাদি কর্ত্তৃক গীতবাদ্যাদি চলিতে থাকিলে তুমি নৃত্য আরম্ভ করিয়াছ। (১৯২) শ্রীচরণ-কমলের বিশেষ আঘাতে নাগরাজের মস্তকগুলি অতিশয় অবনমিত করিয়াছ। বিভিন্ন অঙ্গ হইতে রক্তস্রাব হইতে থাকিলে তখন দীন (পীড়িত) কালিয়নাগ তোমার সম্যক্ স্মরণ করিয়াছিল॥ **সাতচল্লিশ**॥

(১৯৩) তৎপরে নাগপত্নীদের স্তুতিশ্রবণে তুমি সন্তুষ্ট হইয়াছ। জগতের হিতের জন্য তুমি অপরাধীজনকে উচিৎ দণ্ড দিয়া থাক। তোমার দণ্ড অসতের পাপনাশন হইলেও তুমি কিন্তু উহাকে দণ্ড না করিয়া অনুগ্রহই করিয়াছ, যেহেতু নাগরাজের ঐ সর্পশরীর তোমার অনুগ্রহ লাভ করিয়াছে; তুমি তাহাকে নিজ ক্রীড়োপযোগী করিয়া ব্যবহার করিয়াছ, ঐ দেহদ্বারা বেষ্টন স্বীকার করিয়াছ এবং ঐ নাগরাজ ক্রোধে ফণাসমূহ উন্নমিত করিলেও তুমি আনন্দভরে তদুপরি নৃত্য করিয়াছ। অহো! ঐ কালিয়নাগ জন্মান্তরে কি মহাপুণ্যই করিয়াছিল যে তুমি তাহাকে এতাদৃশ কৃপাভাজন করিয়াছ! (১৯৪) তুমি নিরুপাধি কৃপাকর, নাগপত্নীদের প্রার্থনীয় পতিজীবন দিতেও সক্ষম। সর্বাভিলাষত্যাগী ভক্তগণই যে চরণরেখা প্রার্থনা করেন, সেই চরণরেখাদ্বারাই সর্পমস্তক চিহ্নিত করিয়াছ!! (১৯৫) তোমার ঐশ্বর্য্যমহিমা অনন্ত, তুমি নানাবিধ জীব-স্বভাব সৃষ্টি করিয়াছ; নানা খেলায় পারদর্শী তুমি নিজ সৃষ্ট লোকগণের অপরাধ-সহনে ও সক্ষম। (১৫৬) নাগস্ত্রীগণকে পতির প্রাণভিক্ষা দিয়াছ। তখন কালীয়নাগ তোমার স্তব করিয়াছিল। 'দুরাগ্রহযুক্ত করিয়া তোমাকর্ত্তৃকই আমার এই দুঃস্বভাব

স্পষ্ট হইয়াছে। কাজেই মায়ামোহিত জীবের নিগ্রহ করা তোমার উচিত নহে।' (১৯৭) তুমি সর্পমস্তকে নিজ পদচিহ্ন স্থাপন করিয়াছ। 'হে কালিয়! তুমি আর এইস্থানে থাকিতে পারিবে না'—ইত্যাদি বলিয়া তুমি তাহাকে রমণক দ্বীপে যাইতে আজ্ঞা করিয়াছ! তুমি পূর্বস্থানে নাগরাজকে স্থাপন করিয়া তাহার গরুড় হইতে যে ভয় ছিল, তাহাও স্বীয় পদচিহ্ন দিয়া নাশ করিয়াছ। (১৯৮) নাগ-কর্তৃক উপহৃত দিব্যবস্ত্র মণিমাল্যাদি পাইয়া তুমি সন্তুষ্ট হইয়া কালিয়কে মহাপ্রসাদিত করিয়াছ। যমুনাহ্রদ সম্যক্ শোধন করিয়া উহা হইতে সপরিবার কালিয়কে দূরীকৃত করিয়াছ॥ **আটচল্লিশ**॥

---

## সপ্তদশ অধ্যায়।

[ কালিয়ের রমণকদ্বীপ-ত্যাগের কারণ-কথা বলিতেছেন—] (১৯৯) রমণকদ্বীপে গরুড় সর্পভক্ষণ করিতেন—তাহাতে নাগসকল আত্মরক্ষার্থ প্রতিমাসের পূর্ণিমায় একটি করিয়া নাগ বলি দিবে, প্রতিশ্রুত হয়। এই কালীয় বিষবীর্য্যমদে উন্মত্ত হইয়া গরুড়কে অনাদরপূর্ব্বক বলি ত প্রদান করিতই না, অধিকন্তু অন্য-প্রদত্ত বলিও স্বয়ং ভোজন করিত। তাহা শুনিয়া গরুড় কালিয়কে মর্দন করিয়াছিলেন; সৌভরি মুনির প্রদত্ত শাপে গরুড়ও আর কালিয়হ্রদে মৎস্য ভোজন করিতে পারিতেন না—অগত্যা গরুড়ের ভয়ে কালিয়নাগ ঐ হ্রদের আশ্রয় গ্রহণ করিয়া তাহাকেও বিষযুক্ত করিয়াছিল; হে কৃষ্ণ! তুমি অদ্য ঐ হ্রদকে বিষনির্মুক্ত করিয়াছ। (২০০) দিব্যমাল্য গন্ধ বস্ত্র ও দিব্য আভরণে ভূষিত হইয়া মহামণিসমূহে ব্যাপ্তদেহ তুমি দর্শনদানে ব্রজবাসিজনের মৃতপ্রায় জীবনকে সঞ্জীবিত করিয়াছ। (২০১) বলদেব হাস্য করিতে করিতে তোমাকে আলিঙ্গন করিলেন, গোপগণের আলিঙ্গনলাভে তোমার পরমানন্দ হইল; তুমি দাবাগ্নি পান করিয়া নিজজনগণের আর্ত্তিবিনাশ করিয়াছ। আমার প্রতি প্রসন্ন হও অর্থাৎ তোমার অদর্শনজনিত বিরহদাবাগ্নিও স্বদর্শনদানে নির্বাপিত কর॥ **উনপঞ্চাশ**॥

---

## অষ্টাদশ অধ্যায়।

(২০২) তুমি গুম্ফিতবেণীত্রয় ধারণ করিয়া পরম সুন্দর হইয়াছ এবং প্রচণ্ড গ্রীষ্মকালেও বসন্তের যাবতীয় শোভা-সমৃদ্ধি আবিষ্কার করিয়াছ। কখনও নয়ন আচ্ছাদনপূর্ব্বক ক্রীড়া করিয়াছ। আবার কখনও গিরি-শিলারূপ সিংহাসনে কুসুমময় ছত্রচামরাদি ধারণপূর্ব্বক পাত্রাদি সম্মুখে রাখিয়া তুমি রাজলীলার অনুকরণ করিয়াছ। (২০৩) কখনও পশুপক্ষি-প্রভৃতির গতিভঙ্গী ইত্যাদির অনুকরণে, কখনও বা দোলা বা হিন্দোলন কখনও বা নৌকাবিলাসাদি করিয়াছ! বিবিধ লৌকিক লীলায় নদীতে, গিরিতে, কুঞ্জে, কাননে বা সরোবরাদিতে বিবিধ বিহার করিয়াছ। (২০৪) একদা ক্রীড়া করিতে করিতে ভাণ্ডীরবটে গিয়াছিলে, তথায় নিজশোভায় ও বিলাসাদি-সম্পাদনে ভাণ্ডীরবনকে ভূষিত করিয়াছ! তখন গোপরূপে প্রলম্বাসুর আসিয়াছে জানিয়া তুমি দুইদুই জনে ক্রীড়া করিবার জন্য প্রবৃত্ত হইয়াছিলে। (২০৫) বাহ্য ও বাহকরূপে খেলা করিতে করিতে তুমি পরাজিত হইয়া শ্রীদামকে স্কন্দে বহন করিয়াছ। তোমার ইঙ্গিতক্রমে বলদেব মহাপরাক্রমশালী প্রলম্বাসুরকে নিপাত করিয়াছেন। বলদেব তোমার প্রতি স্নেহশীল। হে কৃষ্ণ! তোমার জয় হউক॥ **পঞ্চাশ**॥

---

## উনবিংশ অধ্যায়।

[মুঞ্জাটবীদাহ-শমনলীলা বর্ণনা করিতেছেন—] (২০৬) তুমি মুঞ্জাটবীতে পথ-ভ্রষ্ট পশুদিগের আর্ত্তি নাশ করিয়াছ। দাবাগ্নি-দর্শনে ভীত গোপ-গণকে নয়ন নিমীলন করিতে উপদেশ দিয়াছ। (২০৭) তুমি প্রজ্জ্বলিত অগ্নি পান করিয়া মুঞ্জাটবীর অগ্নি নির্ব্বাপণ করিয়াছ। সেইক্ষণেই আবার গোগণকে ও গোপগণকে ভাণ্ডীরবনে আনয়ন করিয়াছিলে। তুমি দুর্বিতর্ক্য ঐশ্বর্য্যশালী বলিয়াই ঐ প্রচণ্ড অগ্নিকেও সুকোমল মুখে পানকবৎ পান করিয়াছ॥ **একান্ন**॥

---

## বিংশ অধ্যায়।

(২০৮) বর্ষাকালের শোভা-সমৃদ্ধিতে তোমার বনরাজি ভূষিত হইল; তুমি বৃষ্টির সময়ে বিবিধ বিলাস করিয়াছ। কখনও গুহামধ্যে, আবার কখনও বা বনস্পতির ক্রোড়দেশে প্রবিষ্ট হইয়া ফলমূলাদি ভোজন করিয়াছ। (২০৯) পাষাণের উপরে দধি ও অন্নাদি রাখিয়া ভোজন করিয়াছ; এই বর্ষাকালে ব্রজমণ্ডলের জীববৃন্দকে তুমি আনন্দ দান করিয়াছ। হরিত্তৃণভোজনকারী বৃষগণ এবং বর্ষার সৌন্দর্য্য দর্শন করিয়া তুমি ইহাদের সম্মান করিয়াছ। (২১০) শরৎকালীন মেঘনির্মুক্ত আকাশের ন্যায় তোমার অঙ্গকান্তি পরমসুন্দর। শরৎকালীয় চন্দ্রের তুল্য তোমার বদন সুন্দর। তুমি গোপীগণে মহাকাম সংক্রমিত করিয়াছ। তোমাকে নমস্কার, আমার প্রতি প্রসন্ন হও॥ **বায়ান্ন**॥

---

## একবিংশ অধ্যায়।

(২১১) তোমার শরৎকালীন বিহার অতি মধুর, শরতের পুষ্পে তোমার বিভূষণ প্রস্তুত হইয়াছে, কর্ণিকার-কুসুমে তোমার কর্ণভূষা হইয়াছে; হে নটবেশধর! আমি তোমাকে ভজন করি। (২১২) তোমার বদনে যেন একটি পদ্ম বিন্যস্ত রহিয়াছে। তুমি লোচনের প্রান্তদ্বয় নাচাইতেছ; তোমার বিম্বাধরে মোহন বেণু অর্পিত হইয়াছে; হে সুগায়ক! তোমার জয় হউক। (২১৩) তোমার দৃষ্টি বক্র, মূর্ত্তি ত্রিভঙ্গ-ললিত, তোমার বেণুগানে বিশ্ব মোহিত হয়; গোপিকাগণ তোমার কীর্ত্তি-কলাপ উচ্চকণ্ঠে গান করেন। তোমাকে নমস্কার॥ **তিপ্পান্ন**॥

(২১৪) তোমার পরমমোহন বদনকমলের দর্শনে চক্ষুর সাফল্য হয়, নানাবিধ মালায় তোমার বেশ চমৎকার হইয়াছে; তুমি গোপাল-গোষ্ঠীর বিভূষণ হইয়াছ। (২১৫) অতি পুণ্যবান্ বেণু সর্বদাই তোমার অধরামৃত পান করে। তোমার চরণ-চিহ্ন বৃন্দাবনের মহাকীর্ত্তি ও শোভা-সমৃদ্ধিপ্রদায়ক। (২১৬) মুরলীর অপূর্ব্ব গীতনাদে ময়ূরগণ নৃত্য করে, পক্ষিগণ শাখাসমূহে চিত্রার্পিতবৎ অন্যব্যাপারশূন্য হইয়া ঐ গীত

শ্রবণ করে; কাজেই তুমি সকল প্রাণিরই মনোহরণ করিতেছ। (২১৭) মৃগীগণ মুখে নীত তৃণগ্রাস পর্য্যন্ত ভুলিয়া তোমার দিকে প্রণয়াবলোকনে চাহিয়া থাকে। বনিতাগণের উৎসবদায়ক তোমার সুন্দর স্বভাবে (সৌন্দর্য্যমাধুর্য্যাদিতে) এবং সঙ্গীতে দেবীগণও মোহিত হইয়া স্খলিতনীবী হইয়া থাকেন। (২১৮) গোগণ নির্ভরে রোদন করে আর বৎসগণও প্রেম-উৎকণ্ঠাভরে ঊর্দ্ধকর্ণ হইয়া থাকে! পক্ষিগণ সকলেই ব্যাপারান্তর-রহিত অর্থাৎ নিমীলিত-নয়ন ও নীরব হইয়া মুনিধর্ম্ম প্রাপ্ত হয়। (২১৯) তোমার বেণুনাদে নদীর প্রবাহ স্তব্ধ হয়, তোমাকে আতপ তাপ হইতে রক্ষা করিবার জন্য মেঘই তোমার ছত্র হয়; তোমার পদকমল-সংলগ্ন (দয়িতা কুচমণ্ডলস্থ) কুঙ্কুম ঘাসের উপর ন্যস্ত হইয়াছে দেখিয়া পুলিন্দীগণ প্রেমভরে তাহা সংগ্রহ করিয়া নিজেদের আননে ও কুচযুগলে লেপন করে। (২২০) পানীয়, সুঘাস, কন্দর, কন্দ, ফলমূলাদি হরিসেবকশ্রেষ্ঠের সম্পদ্দ্বারা গোবর্দ্ধন গিরি তোমার অর্চ্চনা করে। তোমার নিজপ্রেমের পরমানন্দ দ্বারা তুমি স্থাবরজঙ্গম বস্তুমাত্রকেই চিত্রার্পিতবৎ করিয়াছ! (২২১) তোমার প্রেমে নিঃশাখ বৃক্ষেরও পল্লব জন্মে, তোমার বেণুনাদ বৃক্ষগণকে দণ্ডবৎ করিবার জন্যই বোধ হয় আনমিত করে। 'বেত্র বংশী শিঙ্গা ছাঁদ ডোরী গুঞ্জাহার' ইত্যাদি গোপালের বেশে তুমি সুসজ্জিত। এইভাবে তুমি গোপীদের কামসাগর উদ্বেলিত করিয়াছ। (২২২) নিখিল স্থাবর জঙ্গমের স্বভাবেরও বেশ পরিবর্ত্তন করিয়াছ! শিলা কাষ্ঠকেও আর্দ্র করিয়াছ; অচেতনকেও প্রেমদানে উজ্জীবিত করিয়াছ। অতএব তুমি আমাদিগকেও স্বলীলা স্মরণ করাইয়া পালন কর ॥ **চুয়ান্ন** ॥

---

## দ্বাবিংশ অধ্যায়

(২২৩) গোপকন্যাদিগের কাত্যায়নী ব্রতে তুমি প্রীত হইয়াছ। হে (সর্বশ্রেষ্ঠ) প্রেমবরদাতা—আমার প্রতি প্রসন্ন হও! জলক্রীড়ায় সমাশক্ত গোপীদের বস্ত্র তুমি অপহরণ করিয়াছ। (২২৪) হে কদম্বারূঢ়! তোমাকে বন্দনা করি। তুমি বিচিত্র নর্ম্মোক্তি ব্যবহারে পণ্ডিত। 'হে নন্দনন্দন! এইভাবে দুর্নীতির আশ্রয় করিও না'—ইত্যাদি গোপীগণের স্তবে তুমি

বিমুগ্ধ। গোপীগণ তোমার নিকটে বস্ত্র প্রার্থনা করিয়াছিল। (২২৫) স্রোতোবাস অর্থাৎ উলঙ্গ সুন্দরী গোপীদের আকর্ষণে তোমার লালসা হইয়াছিল; তৎপরে শীতার্ত্তা গোপীগণ যমুনার তীরে উঠিলে তুমি তাঁহাদের ভাবে সন্তোষিত হইয়াছিলে। (২২৬) তুমি নিজ স্কন্ধে গোপীগণের বস্ত্র রাখিয়া মৃদু হাস্যসহকারে বাক্যবিন্যাস করিয়াছ। নমস্কার করিবার জন্য গোপীদিগকে আদেশ করিলে তাঁহারা তোমাকে একহস্তে নমস্কার করিয়াছিলেন। (২২৭) তাহার পরে তুমি অঞ্জলিবন্ধনে প্রণাম করিবার জন্য তাঁহাদিগকে নির্দেশ করিলে তাঁহারাও কৃতকরপুটাঞ্জলি হইয়া নমস্কার করিলেন। তৎপরে তুমি তাঁহাদিগের বস্ত্র প্রত্যর্পণ করিয়া তাঁহাদের ব্রতপূর্ত্তিরূপ বাঞ্ছিত এবং নিজসঙ্গদানাদি অবাঞ্ছিত বস্তুও দান করিয়াছ। (২২৮) তুমি গোপীদের চিত্তের মহাচোর এবং তাঁহাদের ধৃষ্ট নায়ক। হে গোপীভাবে বিমোহিত কৃষ্ণ! তোমার স্বীয় গোপিকাদের দাস্য দান করিয়া আমাকে কৃতার্থ কর॥ **পঞ্চান্ন**॥

(২২৯) শ্রীবৃন্দাবনের দূরে অবস্থিতা যজ্ঞপত্নীদিগের ভাবে তুমি বেশ আকৃষ্ট হইয়াছ। ছত্রাকারে সুসজ্জিত বৃক্ষগণের দর্শনে তুমি আনন্দিত হইয়াছ। (২৩০) এই সব বৃক্ষগণ পরোপকার-নিরত বলিয়া ইহাদের জন্মের শ্লাঘা করিয়াছ। যমুনার জলে গোগোপগণের সহিত তুমি তৃপ্ত হইয়াছ এবং গোগোপগণ কর্ত্তৃক তুমি সেবিত হইয়াছ॥ **ছাপ্পান্ন**॥

---

## ত্রয়োবিংশ অধ্যায়।

(২৩১) তুমি যজ্ঞপত্নীদিগকে অনুগ্রহ করিতে ইচ্ছুক হইয়া গোপদের ক্ষুধার অতিশয় বৃদ্ধি করিয়াছ। অতএব ক্ষুধার্ত্ত গোপালগণের বাক্যে চঞ্চল হইয়াছ। তখন তুমি যাজ্ঞিকগণের নিকট অন্ন যাচ্ঞা করিয়াছ। (২৩২) বিচারবিমূঢ় হোতাগণ তোমাকে মনুষ্য-বুদ্ধিতে অবজ্ঞা করিল; কিন্তু অন্নপ্রার্থী বালকগণ-কর্ত্তৃক প্রার্থিতা যজ্ঞপত্নীগণ তোমার দর্শনে লালসান্বিত হইল। ঐ ব্রাহ্মণীদের আকর্ষণশীল তোমার বার্ত্তায় তাঁহাদের মনোহরণ হইয়াছিল। (২৩৩) উহাঁদের স্ববিরহজতাপ নাশ করিয়া তুমি বিচিত্র বেশ ভঙ্গী ও ভূষণ অঙ্গীকার করিয়াছ। তুমি যজ্ঞপত্নীদের তাদৃশ

ভাবের প্রশংসা করিয়া তাঁহাদের বাঞ্ছিত বর দান করিয়াছ। (২৩৪) তাঁহাদের কাকুর্বাদে সন্তুষ্ট হইয়া তাঁহাদিগকে প্রেমভক্তি দান করিয়াছ। তুমি পতি-কর্ত্তৃক রুদ্ধা ব্রাহ্মণীগণকে তৎক্ষণাৎ বিমুক্তিদান করিয়াছ। (২৩৫) ঐ যজ্ঞপত্নীগণ কর্ত্তৃক প্রদত্ত অন্ন ভোজনে তৃপ্ত হইয়াছ, অথচ বিপ্রগণকে অনুতাপ দান করিয়াছ। ঐ ব্রাহ্মণীগণের সঙ্গ-প্রভাবে ব্রাহ্মণগণকেও স্বস্বরূপের জ্ঞান প্রদান করিয়াছ। হে ব্রহ্মণ্যদেব! তোমাকে নমস্কার ॥ **সাতান্ন** ॥

---

## চতুর্বিংশ অধ্যায়

(২৩৬) ইন্দ্রযাগ-সম্বন্ধীয় সকল ব্যাপারই তুমি অবগত আছ; তোমার জয় হউক অর্থাৎ নিজ ঐশ্বর্য্য-মাধুর্য্যাদির প্রকটনে লীলাবিনোদ কর। পিতা নন্দ মহারাজকে তুমি ঐ যজ্ঞের উদ্দেশ্য জিজ্ঞাসা করিয়াছিলে; পিতার মুখে যজ্ঞের কারণ অবগত হইয়া 'কর্ম্মবশতঃই জীব জন্মধারণ করে' ইত্যাদি কথা বলিয়া কর্ম্মবাদের অবতারণা করিয়াছ। (২৩৭) নানাবিধ অন্যায়পরম্পরার উট্টঙ্কন করিয়া তুমি ইন্দ্রযজ্ঞ নিবারণ করিয়া গোবর্দ্ধন-গিরি এবং গোসমূহের পূজার প্রবর্ত্তন করিয়াছ। (২৩৮) তখন গিরিরাজ ও গোগণের পূজাবিধানও নিজমুখেই ব্যক্ত করিয়া নিজেই যজ্ঞে প্রদত্ত উপহাররাশি ভোজন করিয়াছ। গোপদের বিশ্বাস উৎপাদনের জন্য গিরিরাজের ছলে বৃহত্তর অন্যরূপ প্রকাশ করিয়াছ। (২৩৯) হে গোবর্দ্ধন শিরোরত্ন! হে গোবর্দ্ধনের মহত্ত্বদায়ক! তদনন্তর তুমি সুসজ্জিত গোপগোপীগণকে নানাবিধ উপহার সমভিব্যাহারে গিরিরাজের পরিক্রমাও করাইয়াছ। তোমাকে নমস্কার ॥ **আটান্ন** ॥

---

## পঞ্চবিংশ অধ্যায়

(২৪০) তুমি ইন্দ্রযজ্ঞলোপ করিয়া ইন্দ্রের ক্রোধ উৎপাদন করাইয়াছ, ইন্দ্র মদভরে প্রচণ্ডবাত বর্ষাদি করিতে থাকিলে তুমি তাহার প্রশমনবিষয়ে

উদ্ব্যক্ত হইয়াছ। গোবর্দ্ধন পর্ব্বত উত্তোলন করতঃ আশ্চর্য্যকর বিক্রমের প্রকাশ করিয়াছ। তোমাকে বন্দনা করি। (২৪১) তুমি লীলাশক্তিতে (অবলীলাক্রমে) গোবর্দ্ধন ধারণ করিয়াছ; ব্রজের জীবসমূহের রক্ষা-বিষয়ে একান্তচিত্ত হইয়াছ এবং অনন্তদেবের ফণার উপরি ন্যস্ত পৃথিবীর ন্যায় একই ভুজে গিরিরাজ ধারণ করিয়াছ। (২৪২) গোবর্দ্ধন রূপ ছত্রের পক্ষে তোমার ভুজদণ্ডই লগুড় হইয়াছিল; হে মহাবল! তুমি সপ্তাহকাল ব্যাপিয়া ঐ গিরিরাজকে ধারণ করিয়া ইন্দ্রদর্পনাশ করিয়াছ!! (২৪৩) সপ্তাহকাল একচরণে অবস্থান করিয়াছ! ব্রজবাসিদের ক্ষুধাতৃষ্ণা প্রভৃতি তোমার দৃষ্টিপাতেই বিদূরিত হইয়াছিল। ইন্দ্রের সংকল্প ভঙ্গ করিয়া তুমি মহাবর্ষারও নিবারণ করিয়াছ। (২৪৪) পুনরায় স্বস্থানে গিরিরাজকে স্থাপন করিলে গোপীগণ তোমাকে দধি, তণ্ডুল প্রভৃতি দ্বারা অর্চনা করিয়াছিলেন। দেবতাগণ কুসুমবর্ষণে তোমাকে অভিষিক্ত করিয়াছিলেন; 'ইন্দ্রদেব অতিশয় ভয় পাইলেন॥ **উনষাট**॥

---

## ষড়্বিংশ অধ্যায়

(২৪৫) আশ্চর্য্যজনক মহামহা ব্যাপার-পরম্পরায় বিস্মিত ব্রজবাসি-গণের চিত্তে তোমার সম্বন্ধে নানাশঙ্কার উদয় হইল। গোপগণ তোমার পিতাকে জিজ্ঞাসা করিলেন এবং তোমার যাবতীয় লীলাদি কীর্ত্তন করিলেন। (২৪৬) নন্দমহারাজের মুখে গর্গোচ্চারিত যুগাবতার-প্রসঙ্গ শুনাইয়া গোপদের আশঙ্কা দূর করিয়াছ। হে গোষ্ঠরক্ষক! হে গোপাল গণের আনন্দ-বর্দ্ধন! আমাকে রক্ষা কর॥ **ষাট্**॥

---

## সপ্তবিংশ অধ্যায়

(২৪৭) ভীত ও লজ্জিত দেবেন্দ্র তোমার চরণে নিজ মস্তকের কিরীট রাখিয়া দণ্ডবৎপূর্ব্বক তোমাকে স্তব করিয়াছেন। "হে সর্বজ্ঞ! তুমি মায়াতীত বলিয়া সর্বপ্রকার বিকার-শূন্য। (২৪৮) তুমি ধর্মপালক ও খল-ধ্বংসকারী; মাদৃশ দুষ্টগণের মান নাশ করিতেই তোমার এই লীলা-

প্রকটন। নিজ অনুচরের অপরাধ ক্ষমাকারী তুমি শরণাগতবৎসল।" (২৪৯) এবম্বিধ স্তুতি শুনিয়া তুমি ইন্দ্রকে শিক্ষা দিয়াছ, [ হে ইন্দ্র! তুমি দেবরাজ্য লাভ করিয়া অতিমত্ত হইয়াছিলে, সুতরাং তোমার মানমর্য্যাদা ভঙ্গ করিয়া আমার স্মৃতিলাভের জন্য তোমার যজ্ঞ ভঙ্গ করিয়াছি—ইত্যাদি ]। পুনরায় ইন্দ্রকে স্বর্গাধিকার দান করিয়াছ, সুরভি তোমাকে স্তব করিয়া 'ইন্দ্র' হইবার জন্য প্রার্থনা করিলেন। হে শ্রীগোবিন্দ! তোমাকে নমস্কার করি। (২৫০) কামধেনু সুরভির দুগ্ধ-প্রবাহে তুমি অভিষিক্ত এবং দেবগণ কর্ত্তৃক পূজিত হইয়াছ। ঐরাবত দ্বারা আনীত আকাশ-গঙ্গার জলে তোমার দেহ আপ্লুত হইয়াছে। (২৫১) ইহাতে গো, গোপ এবং গোপিকাগণের আনন্দ দান করিয়া সকল লোকের মঙ্গলকর হইয়াছ। তুমি ইন্দ্রকে আনন্দিত করিয়া জগৎকেও আনন্দসাগরে নিমজ্জিত করিয়াছ॥ **একষষ্টি**॥

---

## অষ্টাবিংশ অধ্যায়

(২৫২) হে পিতৃপ্রিয়! বরুণের অনুচরগণ নন্দ মহারাজকে পাতালে জলমধ্যে লইয়া গেলে তুমি তাঁহাকে অন্বেষণ করিতে করিতে বরুণালয়ে উপস্থিত হইয়াছিলে। বরুণদেব তোমার দর্শনের জন্য উৎসুক ছিলেন। (২৫৩) বরুণ তোমার চরণকমলের পূজা করিলে তুমি তাঁহাকে অতিশয় অনুগৃহীত করিয়াছ। বরুণের অপরাধ ক্ষমা করিয়া নন্দবাবার বন্ধন মোচন করিয়াছ। (২৫৪) নন্দবাবা গোপগণের নিকটে তোমার মহিমা কীর্ত্তন করিলে তাঁহারা বুঝিলেন যে তোমার বৈভব গোপদের জ্ঞানের অগোচর। তাঁহাদের সংকল্প তুমি বেশ অবগত হইয়াছ এবং করুণায় তোমার চিত্ত ব্যাকুল হইল। (২৫৫) তখন তুমি তাঁহাদিগকে স্বলোক ( গোলোক ) প্রদর্শন করাইলে তাঁহারা পরম আনন্দিত হইয়াছিলেন। তাঁহাদিগকে তুমি চতুর্বর্গও দান করিয়াছ। ব্রহ্মহ্রদে গোপগণকে নিমজ্জিত করিয়া পুনরায় তাহা হইতে উত্তোলনপূর্ব্বক তাঁহাদিগকে অভীষ্ট ব্রহ্মপদই প্রদান করিয়াছ॥ **বাষট্টি**॥

---

## ঊনবিংশ অধ্যায়।

[ জয় জয় শ্রীচৈতন্য পতিত-পাবন।
(এ) জড়কে নাচাইয়া যিঁহো হাসায় বুধ-গণ॥
করুণাবরুণালয় শ্রীগুরুদেব জয়।
কাককে গরুড় করে ঐছে কোন্ হয়?
বাঞ্ছাকল্পতরু মোর বৈষ্ণব গোঁসাঞি।
তোমা সবার শ্রীচরণ একান্ত আশ্রয়॥
শ্রীশ্রীসনাতন প্রভুর বন্দিয়া চরণ।
'রাসলীলা' সূত্র-ভাষা করিয়ে লিখন॥
কৃপা কর, শক্তি সঞ্চার, মোর হৃদে ব'স।
অজ্ঞান-কৈতব নাশ করি সদর্থ প্রকাশ॥ ]

---

(২৫৬) হে রাসবিহারিন্! তুমি নিজচরণকমলে অত্যুত্তম উজ্জ্বল-রসাশ্রিত প্রেম দান করিয়া থাক—তোমার জয় হউক, জয় হউক!! রসিকজনের মনোমোহকর রাসলীলা প্রকটনপূর্ব্বক তুমি ক্রীড়া কর। নবীন মাধুর্য্যময় কৈশোর আবিষ্কার করিয়া তাহাতে বেণুমাধুর্য্যাদি বিবিধ বিনোদের প্রভাব বিস্তার কর। তুমি প্রিয়জনের (প্রেয়সীর) বশবর্ত্তী—ইহাতেই তোমার নিত্য স্বভাবের অর্থাৎ ধীরললিত নায়কোচিত যাবতীয় স্বরূপের অভিব্যক্তি হইয়াছে। অথবা "আমি তোমাদিগের সহিত আগামী রজনীতে বিহার করিব ইত্যাদি" গোপীগণের নিকটে প্রতিশ্রুত বাক্যের যাথার্থ্য এই রাসলীলাতেই প্রকট হইয়াছে।

(২৫৭) তুমি এক্ষণে ভগবত্তা-প্রকাশে বা পরদার-বিনোদে নিজ আত্মারামত্বের মায়া (দম্ভ বা সীমা) ত্যাগ করিয়াছ। অথবা নিজবশ-বর্ত্তিনী যোগমায়ার আশ্রয়ে তোমার আত্মারামত্ব পরিত্যক্ত হইয়াছে; কিম্বা তুমি আত্মারামতা ও আবরণাত্মিকা মায়া (কাপট্য) ত্যাগ করিয়াছ, যেহেতু এই রাস-প্রসঙ্গে উহাদের প্রয়োজনীয়তা নাই, কেন না নিজ চরণ-কমলে প্রেমসম্পদ্ বিস্তার করাই এক্ষণকার মুখ্য কর্ত্তব্য। অতএব তুমি নিজের আগমাদি শাস্ত্রকে উল্লঙ্ঘন করিয়াছ; [ স্বয়ং ধর্ম্মমর্য্যাদার বক্তা

ও রক্ষিতা হইয়া আপাততঃ দৃষ্টিতে তদ্বিরুদ্ধাচরণ স্বীকার করিয়া শাস্ত্র-মর্য্যাদা ভঙ্গ করিয়াছ। ] ভক্তগণ-কর্ত্তৃক প্রার্থিত নিজ প্রেমপ্রবাহ-দানের উদ্দেশ্যেই এই রাসলীলার অবতারণা করিয়াছ। ( ২৫৮ ) শরৎকালীন নিশা-সমূহে বিহার করিতে তোমার উৎকণ্ঠা হইয়াছিল; পূর্ণিমায় চন্দ্রোদয়-দর্শনে তোমার সুরতাভিলাষ উদ্দীপিত হইল। গোপীদিগকে বিশেষভাবে মোহিত করিবার উদ্দেশ্যে তুমি উচ্চ গান ( কলতান ) করিয়াছ, অতএব তুমি গোপীগণের আকর্ষণ-বিষ্ঠায় পরম পণ্ডিত। ( ২৫৯ ) পতি প্রভৃতি গৃহজনগণের নিষেধে অনাদর করাইয়া তাঁহাদিগকে অভিসার করাইয়া একস্থলে মণ্ডলীকৃত করিয়াছ। গোদোহন, পরি-বেষণ, পতিশুশ্রূষাদি সকল ক্রিয়া এবং শিশু, পতি ও গুরুজনাদির অপেক্ষাদি ত্যাগ করিয়া যে সব গোপী আসিয়াছিলেন—তুমি তাঁহাদের সহিত মিলিত হইয়াছ ॥ **ত্রিষষ্টি** ॥

( ২৬০ ) পতি প্রভৃতি গুরুজন-কর্ত্তৃক গৃহমধ্যে সংরুদ্ধা গোপীগণের প্রেমাগ্নি বর্দ্ধিত করিয়া তুমি স্বকামে উন্মত্তা ঐ গোপীগণের দেহ-বন্ধন বিমোচন করিয়াছ। ( ২৬১ ) ইঁহাদের গুণময়-দেহত্যাগের প্রসঙ্গ-শ্রবণে রাজা পরীক্ষিৎ প্রশ্ন করিলেন—"গোপীগণের সেই সেই পতি পুত্রাদিতে বস্তুতঃ ব্রহ্মত্ব থাকিলেও যেমন ঐ বুদ্ধির অভাবে তাহাদের ভজনে মোক্ষ হইতে পারে না, তদ্রূপ শ্রীকৃষ্ণ-বিষয়েও গোপীগণের ব্রহ্মবুদ্ধি না থাকায় তাঁহার স্মরণে কি প্রকারে ইঁহাদের মোক্ষ হয়! ইহার উত্তরে শ্রীশুকদেব গোস্বামী যেন ক্রোধের সহিতই তোমার মহামহিমা-সাগর নিরূপণ করিয়াছেন। কাম-ক্রোধ-ভয়-স্নেহাদির সহিত স্মরণ-ভজনকারিগণকেই তুমি পুরুষার্থ দান করিয়া থাক। হে কৃষ্ণ! আমার প্রতি প্রসন্ন হও, আমাকে একবার স্মরণ কর ॥ **চৌষট্টি** ॥

( ২৬২ ) গোপীগণ তোমাকে নয়ন দ্বারা আস্বাদন করিতে লাগিলেন, তুমি গোপীদিগকে বঞ্চনা করিবার অভিপ্রায়ে বাক্‌পটুতা প্রকাশ করিয়াছ। তাঁহাদের মিষ্ট বাক্য শ্রবণের লালসায় তুমি তাঁহাদিগকে পাতিব্রত্যহানি প্রভৃতির ভয় দেখাইয়াছ। ( ২৬৩ ) এইভাবে তুমি তাঁহাদের চিত্তে মহাপীড়ার সৃষ্টি করিয়াছ। তাঁহাদিগকে তুমি যথেষ্ট রোদন করাইয়াছ। গোপীগণ-কর্ত্তৃক তোমার অঙ্গসঙ্গ প্রার্থিত হইলে তুমি তাঁহাদের কাকুক্তি শ্রবণে পরম আনন্দ লাভ করিয়াছ। ( ২৬৪ ) গোপী-

দের অবহিত্থা-( ভাব-গোপন ) সূচক বাক্যে তুমি পরিত্যক্ত হইলে তোমার যথেষ্ট চিত্ত-বৈকল্য উপস্থিত হইল। হে ধূর্ত্তশিরোমণি! হে কামমুগ্ধ! হে মৃদুমধুর-হাস্যশালিন্! এই সকল দিব্য রসে আমার মনোনিবেশ করাইয়া আমাকে রক্ষা কর। ( ২৬৫ ) অনন্তর গোপীদের প্রত্যুত্তরে তোমার প্রহর্ষ হইলে তোমার অন্তর্নিহিত ভাবটি পরিস্ফুট হইল। হে পরমমনোজ্ঞ! তখন কামোদয়ে তোমার নেত্রদ্বয় চঞ্চলায়মান হইল। তোমার কটাক্ষ-বিক্ষেপ গোপীদের মন হরণ করিল। তুমি শতশত গোপিকাযূথের অধিপতি হইয়া বিরাজ করিয়াছ—তাহাদের সকল দুঃখ দূর করিয়া অধরামৃতাদির আদান-প্রদানে চুম্বন-আলিঙ্গনাদি অশেষ রসে নিমগ্ন হইয়াছ। ( ২৬৬ ) তোমার কণ্ঠে বৈজয়ন্তী মালা—তোমার মুখ শরচ্চন্দ্র-সদৃশ নির্মল; যমুনা-পুলিনে আসীন হইয়া তুমি গোপীদের সহিত বিবিধ বিহারে প্রবৃত্ত হইয়াছ। এই লীলাবিনোদ অনুক্ষণ আমার হৃদয়ে স্ফুরণ করাইয়া আমার প্রতিপালক হও—এই প্রার্থনা। ( ২৬৭ ) তুমি সাক্ষাৎ মন্মথ-মথন—কামশাস্ত্র-পারদর্শী। প্রথমতঃ গোপীদের মান বৃদ্ধি করিয়াছ; তদনন্তর [ সম্ভোগরসের পুষ্টি বিধান জন্য বিপ্রলম্ভ রসের অঙ্গীকার করতঃ ] গোপীদিগকে নিরতিশয় প্রসাদিত করিতে অন্তর্ধান-লীলা প্রকটিত করিয়াছ ॥ **পঁয়ষট্টি** ॥

---

## ত্রিংশ অধ্যায় ।

(২৬৮) তুমি অন্তর্হিত হইলে গোপীগণ তোমাকে প্রতি দিকে অন্বেষণ করিতে লাগিলেন—তাঁহারা অশ্বত্থাদি বৃক্ষের নিকট তোমার সন্ধান জিজ্ঞাসা করিতেছেন—তুলসী, মালতী, মল্লিকা ও যূথিকাদি লতারাজির নিকট তোমার দর্শন-বিষয়ে প্রশ্ন করিতেছেন। (২৬৯) তৎপরে পৃথিবীতে স্নিগ্ধ দূর্বাঙ্কুরাদির উদ্‌গম দেখিয়া তাঁহারা অনুমান করিলেন যে অবশ্যই তুমি তথায় গমন করিয়া থাকিবে। হরিণীগণের দর্শনাভিনিবেশে, পুষ্ট বৃক্ষ সমূহের ফল-পুষ্পাদি ভার-হেতু নম্রতায় এবং অপুষ্ট লতারাজির কৃষ্ণ-সঙ্গজনিত উচ্চ পুলকাঙ্কুরাদি দ্বারা তোমার তত্রত্য আগমন সংসূচিত হইয়াছে। (২৭০) গোপীগণকে উন্মত্তীকৃত করিয়া তাঁহাদের দ্বারা নিজ

লীলানুকরণ করাইয়াছ। এইভাবে গোপীগণে আবিষ্ট হইয়া তুমি তাঁহাদিগের মধ্যে নিজভাব সমর্পণ করিয়াছ। ( ২৭১ ) তাঁহারা তোমার চরণপদ্মের অসাধারণ চিহ্নসমূহের অনুসরণ করিতে করিতে তোমার গমনপথে চলিলেন। অন্য স্ত্রীর সহিত মিলিত তোমার পদ চিহ্ন দেখিয়া তাঁহারা সাতিশয় দুঃখিত হইলেন ॥ **ছিষট্টি** ॥

(২৭২) তুমি শ্রীরাধা কর্তৃক সম্যক্ প্রকারে আরাধ্য বা বশীকৃত হইয়াছ, তুমি রাধার সর্ব্বেষ্টদায়ক, রাধার প্রাণবল্লভ, রাধারমণ এবং রাধার প্রেমের নিতান্ত বশীভূত। (২৭৩) তুমি রাধাতে নিজ যৌবন মন ও প্রাণাদি যথা সর্ব্বস্ব সমর্পণ করিয়াছ; লোকশিক্ষার জন্য আবার স্ত্রীদের দুরাত্মতা এবং কামিগণের দৈন্যাদি অবস্থা দর্শন করাইয়াছ। কাজেই রাধার অনুতাপকর ও সম্মোহকর তোমার অন্তর্ধান ও কৌতুক। (২৭৪) সখীগণ শ্রীরাধার দর্শন পাইয়া তাঁহার মুখে তোমার সর্ব্ববৃত্তান্ত শ্রবণ করিলেন। তোমার ঈদৃশ চেষ্টা-পরম্পরা তাঁহাদের বিস্ময়করই বটে। রাধার সহিত গোপীগণ মিলিয়া তোমার উদ্দেশ্যে মুহুর্মুহু অন্বেষণ করিতে লাগিলেন। হে কৃষ্ণ! আমাকে বিরহ-সাগর হইতে উদ্ধার কর ॥ **সাতষট্টি** ॥

---

## একত্রিংশ অধ্যায়।

(২৭৫) গোপীগণ পুনরায় পুলিনে আসিয়া সঙ্গীত-দ্বারা তোমার আবির্ভাব প্রার্থনা করিলেন—তুমি জন্মমাত্রই\ ব্রজের শোভা সমৃদ্ধি দান করিয়াছ; এক্ষণে নিজকে অন্বেষণ করাইয়া স্বজনদিগকে আর্ত্তি দিতেছ। (২৭৬) নয়ন-কমলের আঘাতে হন্যমান স্ত্রীগণের বধে তোমার হৃদয়ে কোনও শঙ্কা নাই; তুমি ত পূর্ব্বে ব্রজবাসিগণকে বিষ-জল, রাক্ষস প্রভৃতিকৃত বহুবিধ দুঃখ হইতে ত্রাণ করিয়াছ। তুমি স্বীয় গোপীগণের আর্ত্তির কথা অবগত আছ, যেহেতু তুমি সকলের অন্তরের খবরও জান। (২৭৭) বিশ্বের রক্ষার জন্যই তোমার এই অবতার—তোমার হস্ত এই ভক্ত গোপীগণের অভয়দানকারী; তোমার স্বজনগণ তোমার সংস্পর্শ প্রার্থনা করিতেছে। তোমার চরণকমলে প্রণত-লোকের পাপহারিত্ব প্রভৃতি বহুবিধ গুণরাজি বর্ত্তমান আছে। ( ২৭৮ ) তোমার আলাপ চিত্তাকর্ষক

ও অমৃতবৎ মিষ্ট, কাজেই তুমি দাসীগণকে বিশেষভাবে মোহিত করিয়া থাক। তোমার কথামৃত শ্রবণ-রসায়ন এবং তোমার বিরহতাপে খিন্ন জনগণের প্রাণদ ও সর্বাভীষ্টদায়ক। (২৭৯) তোমার সুন্দর হাস্য, প্রেমদৃষ্টি, বিহার ও রহঃ কথা-প্রভৃতির মাধুর্য্য মনের ক্ষোভকর। এক্ষণে তুমি মৃদুল চরণে বনপর্য্যটন করিতেছ—তোমার নিমেষার্দ্ধ বিরহও যুগবৎ মনে হয়; তোমার অধরামৃত সুরতবর্দ্ধন, শোকনাশন এবং ইতররাগ-নিবর্ত্তকাদি গুণে মনোহরণ করে। (২৮০) পতিপুত্রাদি সর্বস্ব ত্যাগ করিয়াই গোপীগণ তোমার প্রপন্নজনত্রাণকারী স্বভাবের প্রার্থনা করিতেছে। ঐ ত্যাগের হেতুও তোমার মহামোহন সৌন্দর্য্যপঞ্চক—রতিপ্রার্থনাব্যঞ্জক সম্ভাষা, গোপীদর্শন-জনিত কামভাব, প্রহসিত বদন, সপ্রেম দৃষ্টিপাত এবং শোভাস্পদ প্রশস্ত বক্ষঃস্থল। তোমার প্রাকট্য ত এই ব্রজবাসিগণের সর্ব-দুঃখ-নিরসনের জন্যই। তুমি স্বজনগণের প্রার্থনীয় হৃদ্‌রোগনাশন ঔষধও ত দান কর। (২৮১) অতি কোমল চরণে এক্ষণে তুমি কণ্টকময় অরণ্যে দুর্গম ভূমিতে গোপীগণের জীবনাকর্ষক হইয়া বিচরণ করিতেছ। হে কৌতুকী গোপীজনবল্লভ! গোপীগণকে দর্শন দান করিয়া তাঁহাদের দাসী আমাকে রক্ষা কর॥ **আটষট্টি**॥

---

## দ্বাত্রিংশ অধ্যায়।

(২৮২) গোপীদের দুঃখহেতুক অত্যুচ্চ রোদনে তোমার ইন্দ্রিয়-সমূহ অতি ব্যাকুলিত হইয়াছে। অতএব তুমি পুনরায় গোপীদের নয়নগোচর হইয়া মৃদুমধুর হাস্য-শোভিত মুখপদ্ম ধারণ করিয়াছ। (২৮৩) মাল্যাদি বিবিধ ভূষণে এবং বৈদগ্ধ্য-মাধুর্য্যাদির প্রকটনে তুমি পরম শোভাসমৃদ্ধি ধারণ করিয়াছ। তুমিই সাক্ষাৎ মন্মথমদন। গোপীগণকে ত্যাগ করিয়াছ বলিয়া নিজের সঙ্কোচ সূচনা করিবার জন্যই বুঝি তুমি গলদেশে বা আপাদ-মস্তকে পীতবস্ত্র ধারণ করিয়াছ!! প্রীতিভরে বিকসিত-নয়না গোপীগণ কর্ত্তৃক তুমি বেষ্টিত হইয়াছ। তাঁহারা মূর্চ্ছাপন্ন হইলে তুমি স্বদর্শনামৃতে তাঁহাদিগকে পুনরুজ্জীবিত করিয়াছ। (২৮৪) [প্রখরা দক্ষিণা পদ্মা নামিকা] গোপীর স্তনদ্বয়ে তুমি চরণ নিহিত করিয়াছ। [প্রখরা অত্যন্ত

স্বাধীনা বামা কান্তা শ্রীরাধা-নামিকা ] গোপীর নেত্রপদ্মযুগলের তুমি মত্ত মধুকর হইয়াছ। এইরূপে দর্শন-স্পর্শনাদি দ্বারা তুমি গোপস্ত্রীদের বিরহ-জনিত আর্ত্তির নাশ করিয়াছ। নিজদর্শনানন্দ-বিতরণে বল্লবীদিগের চিরকাল-বিধৃত মনোরথ পূরণ করিয়াছ। (২৮৫) গোপীদের বস্ত্রাঞ্চলে সমাসীন হইয়া তাঁহাদিগের উপহৃত তাম্বূলসেবায়, নর্মালাপে, ও কটাক্ষাদি দ্বারা তুমি সম্মানিত হইয়াছ। গোপীদের সভামধ্যে তুমি বিবিধ অসমোর্দ্ধ মাধুরী প্রকটন করিয়া শোভা পাইতেছ। তোমার জয় হউক ॥ **উনসত্তর**

(২৮৬) তুমি বিদগ্ধ গোপীগণের নিগূঢ় রহস্য-সূচক প্রশ্নত্রয়ের উত্তর দান করিয়াছ। [ এই প্রশ্ন তিনটির তাৎপর্য্য এই—গোপীগণে তোমার প্রীতি, ঔদাসীন্য অথবা দ্রোহ-সম্ভাবনা আছে কিনা, ইহাই নিজমুখে বলিতে হইবে ] তুমি গোপীগণের অভিপ্রায় [ নিজের মুখেই নিজের কৃতঘ্নতা প্রকাশ ] জানিতে পারিয়াছ ; কিন্তু তুমি উঁহাদের কৃত প্রশ্নের একটিকেও স্পর্শ না করিয়া উত্তর দিয়াছ বলিয়া মহাচাতুর্য্যই প্রকাশ করিয়াছ। (২৮৭) নিজের কথায় নিজের অকৃতজ্ঞত্বাদি দোষ পরিহার করিয়া নিজের অসা-ধারণ প্রেম ও কারুণ্যই স্থাপন করিয়াছ। (২৮৮) তোমার জন্য যাঁহারা লৌকিক ও বৈদিক মর্য্যাদা লঙ্ঘন করিয়াছেন, তুমি তাঁহাদের নিজবিষয়ক আনুগত্য বৃদ্ধির জন্য ক্ষণিক বিরহ দান করিলেও কিন্তু তাঁহাদের সঙ্গ ত্যাগ কর না ; তুমি নিজকে দান করিয়াও তৃপ্ত হইতে পার না ; প্রেয়সীদের উপকার করিতে তুমি সর্ব্বদাই ব্যগ্রচিত্ত এবং এইজন্যই বিরহ দ্বারা প্রেমকে বৃদ্ধি করিয়া থাক ॥ **সত্তর** ॥

---

## ত্রয়স্ত্রিংশৎ অধ্যায়ঃ

( ২৮৯ ) গোপীগণের বিরহ-সন্তাপ-নাশন আলিঙ্গনে তুমি পটু। অতঃপর রাসক্রীড়ায় নৃত্যগীত-চুম্বন-আলিঙ্গনাদিময় রসে তুমি আকৃষ্ট ও গোপীপ্রেমবশ হইয়া তাঁহাদের প্রিয়াচরণ করিয়াছ। তোমার জয় হউক। (২৯০) তখন রাসোৎসব সম্যক্ প্রকারে আরম্ভ করিয়া তুমি গোপীমণ্ডলে মণ্ডিত হইয়াছ। তুমি তাঁহাদিগকে কণ্ঠে গ্রহণ করিয়া বিরাজ করিতেছ বলিয়া মনে হয় যেন (গোপীরূপ) হেমমণিরাজির মধ্যে মধ্যে ইন্দ্রনীল-

মণি বিরাজমান হইয়াছে !! (২৯১) তাঁহারা তোমাকে নিজ নিজ পার্শ্ব-দেশেই অবস্থিত জ্ঞান করিয়া আনন্দিতমনে তোমাকে বেষ্টন করিয়া-ছিলেন। তখন দেবগণ গীতবাদ্যাদি ও পুষ্পবর্ষাদি করিয়া তোমার সুন্দর সেবা করিয়াছেন। হে রাসরসবিনোদিন্! তোমাকে নমস্কার। (২৯২) গোপিকাগণের উচ্চ গীত শ্রবণ করিয়া তোমার পরমপ্রীতি হইয়াছিল। নৃত্যগীতে তোমারও বেশ বিচক্ষণতা আছে। নিজ মুখ হইতে তুমি (শৈব্যাকে) তাম্বূল-চর্বিত দান করিয়াছ এবং রাসে ক্লান্তা (শ্রীরাধা) তোমার স্কন্ধদেশ গ্রহণ করিয়াছেন। (২৯৩) [রূপ, গুণ, নৃত্য ও গীতাদিতে] নিজের অনুরূপ ব্রজবালাদের নৃত্যগীতাদিতে তুমি আনন্দিত হইয়াছ। অদৃষ্টপূর্ব্ব সেই রাসক্রীড়া-দর্শনে বিমুগ্ধ করিয়া চন্দ্র-নক্ষত্রাদিকেও তুমি স্থগিত করিয়াছ; বহুক্ষণ যাবৎ স্বচ্ছন্দক্রীড়াভিলাষে একটি মাত্র রাত্রিকেও তুমি সুদীর্ঘ করিয়াছ। (২৯৪) বিদগ্ধ গোপললনাদের নখদন্ত-ক্ষতাদি বিবিধ সুরত-চিহ্নে তোমার অঙ্গ অঙ্কিত হইয়াছে। রতি-শ্রান্ত ব্রজবধূদের মুখমার্জনে তৎপর হইয়া তত্রত্য ঘর্ম্মবিন্দুসমূহ স্বীয় পরম-সুখাত্মক করকমলে দূর করিয়াছ॥ **একাত্তর**॥

(২৯৫) তুমি জল-কেলিতে অতি কুশল; তোমার মাল্যরাজিস্থিত ভ্রমরসকল তোমাকে বেষ্টন করিয়াছে। গোপিকাগণ হাস্য-সহকারে তোমার অঙ্গে জলসেচন করিতেছেন। (২৯৬) তুমি জলমধ্যে স্বীয় অঙ্গ লীন করিয়াছ; কালিন্দীতে জলবিহার করিতে করিতে তুমি চঞ্চল হইয়াছ। তৎপরে বনবিহার করিবার ইচ্ছায় তুমি যমুনাতীরে সঞ্চরণ করিয়াছ। যেহেতু যমুনাতীরে কুঞ্জসমূহে সুরতক্রীড়া তোমার প্রীতিপ্রদ। (২৯৭) তুমি শ্রীরাধায় আসক্ত অর্থাৎ তৎকর্ত্তৃক আলিঙ্গিত হইয়া বিপরীত বিহারাদি সম্পাদনে সুখে বিলাস কর। তুমি চন্দ্রাবলীতে রত (সুরতক্রীড়া) করিয়াছ; পদ্মার মুখপদ্মপানে মত্তভ্রমর তুমি ললিতার অপাঙ্গ-বিক্ষেপে লালিত (পরম প্রীত) হইয়াছ। (২৯৮) বিশাখার প্রেমধনের জন্য তুমি বিশেষ লালায়িত, শ্যামলায় তোমার রতি নির্ম্মল, ভদ্রার ভদ্র (শৃঙ্গার) রসে তুমি অধীন হইয়াছ এবং ধন্যার প্রাণ ও ধনের ঈশ্বর (স্বামী) তুমি। (২৯৯) এইভাবে তুমি গোপকুলে জাতা নিত্য-প্রিয়াদিগের সহিত নিরন্তর বিলাস করিয়াছ। হে গোপীলম্পট! তুমি গোপীগণের স্তনলিপ্ত কুঙ্কুমে ভূষিতদেহ হইয়াছ !! **বায়াত্তর**॥

(৩০০) পরীক্ষিৎ মহারাজের সভাস্থ বিবিধ বাসনা-বিশিষ্ট কর্ম্মী, জ্ঞানী ও যোগিদের সন্দেহ-নিবারণ-মানসে ঐ মহারাজ শ্রীশুকদেব গোস্বামীকে রাসের প্রয়োজন-সম্বন্ধে প্রশ্ন করিলেন। তদুত্তরে শ্রীশুকদেব তোমার ঐশ্বর্য্যসমূহেরই উল্লেখ করিয়াছেন। তোমার সচ্চিদানন্দময়ী লীলা—মুমুক্ষু, মুক্ত ও ভক্তদের মনোরঞ্জন উদ্দেশ্যেই সংঘটিত হয়। (৩০১) পরদারত্ব প্রভৃতি খণ্ডন করিয়া গোপীদিগকে তুমি শ্রীশুকদেব-মুখে মহা-মহিমা দান করিয়াছ। গোপগণও নিজ নিজ পার্শ্বে স্ব স্ব স্ত্রী বিদ্যমান আছে মনে করিয়া তোমার প্রতি অসূয়া প্রকাশ করেন নাই। পরন্তু তাঁহারা তোমাতেই গৃহ, পুত্র, স্ত্রী এবং প্রাণ প্রভৃতি সর্ব্বস্ব সমর্পণ করিয়াছেন। হে রাসবিহারিন্! প্রসন্ন হইয়া আমাকে ঐ রাসলীলায় প্রবেশাধিকার দান কর, বা তত্রত্য সেবাধিকারী কর॥ **তিয়াত্তর**॥

---

## চতুস্ত্রিংশ অধ্যায়

(৩০২) তৎপরে তুমি বহুবিধ দ্রব্য-সম্ভার সহ অম্বিকা বনে সরস্বতী-তীরে গমন করিয়াছ; তথায় সরস্বতীর জলে স্নান করিয়াছ। তোমার পিতা নন্দ মহারাজকে মহা অজগর সর্প গ্রাস করিলে তুমি সেই সর্পকে চরণকমলের স্পর্শদান করিয়াছ। (৩০৩) তাহাতেই সর্পবপুধারী বিদ্যা-ধরেন্দ্রের শাপ-নাশ হইল এবং নন্দ মহারাজেরও সর্পকবল হইতে মুক্তিলাভ হইল। তুমি ব্রজবাসিগণকে সর্পের প্রাচীন কথা শুনাইয়াছ এবং সেই শাপগ্রস্ত সুদর্শনকেও মুক্তি দিয়াছ। তোমার জয় হউক॥ **চুয়াত্তর**॥

(৩০৪) বলদেবের সহিত হোরিকা ক্রীড়া করিয়া তুমি প্রদোষকালের সম্বর্দ্ধনা করিয়াছ। মনোহর মহাসঙ্গীত করিয়া তুমি গোপীগণকে মোহিত করিয়া তাঁহাদের দ্বারা বেষ্টিত হইয়াছ। (৩০৫) তৎপরে 'শঙ্খচূড়' নামক দৈত্যের ভয়ে সন্ত্রস্তা শ্রীরাধার (বা গোপীগণের) ক্রন্দনধ্বনি শ্রবণ করিয়া তুমি ধাবিত হইয়াছ। স্ত্রীগণের রক্ষার জন্য তুমি বলদেবকে নিযুক্ত করিয়া শঙ্খচূড়ের মস্তক ছেদন করিয়াছ। (৩০৬) তুমি শঙ্খচূড়ের শিরোরত্নটী লইয়া অগ্রজ বলদেবকে দিয়া তাঁহার প্রীতি উৎপাদন করিয়াছ। ইহাতে গোপীদের মধ্যে সাপত্ন্য-বিরোধ নিবারণ করিয়াছ অর্থাৎ ঐ মণি-

প্রাপ্তির জন্য ঔৎসুক্যবতী গোপীদের মধ্যে কাহাকেও প্রদান করিলে, অন্যান্য সকলের মাৎসর্য্য হইবার সম্ভাবনা ছিল, কিন্তু সর্বমান্য বলদেবকে দেওয়ায় কোনও ব্রজাঙ্গনারই আর অসূয়ার অবকাশ রহিল না॥**পঁচাত্তর**॥

---

## পঞ্চত্রিংশ অধ্যায়।

(৩০৭) [রাত্রিকালে গোপীদের সহিত বহুপ্রকারে মিলন হইয়া থাকে, কিন্তু] দিবাভাগে বিরহসন্তপ্ত ব্রজাঙ্গনাগণ সঙ্গীত দ্বারা তোমার গুণলীলাদি কীর্ত্তন করিয়া থাকেন। অতএব শোকসাগরের পারগমনেচ্ছু-গণের পক্ষে তোমার নাম-গুণাদির উচ্চকীর্ত্তনই প্রকৃষ্ট উপায়। (৩০৮) বাম বাহুর উপরে বাম গণ্ড বিন্যাস করিয়া তুমি বদনপদ্মকে আনমিত (বক্রীভূত) করিয়াছ। বামচরণের উপরে দক্ষিণচরণ অর্পণ করায় চরণ-পল্লবের বিপর্য্যয়-সাধন করিয়াছ অর্থাৎ ত্রিভঙ্গঠামে দণ্ডায়মান হইয়াছ। তোমার ভ্রূযুগল ও অপাঙ্গদেশ নর্ত্তন করিতেছে। (৩০৯) তুমি রূপে সকল জীবের অথবা সমগ্র বিশ্বের মোহনকারী; সিদ্ধস্ত্রীগণও তোমার বেণুনাদে কাম-মোহিত. হয়েন। ব্রজবনের বৃষ, মৃগ ও গবাদি পশুসমূহ চিত্রাপিতবৎ অবস্থান করে। (৩১০) নদী সকল ভগ্নগতি বা স্তম্ভিত হইয়া থাকে। লতাদিও মধুধারা বর্ষণ করে। তোমার বেণুনাদ দূরস্থিত জলচর হংসাদি পক্ষিসকলকে নিকটে আনয়ন করে; মেঘ ছত্র হইয়া তোমার সেবা করে। (৩১১) তোমার এই বেণুধ্বনি ব্রহ্মাদিদেবগণেরও অচিন্ত্য। তোমার বিলাসরস-পূরিত দৃষ্টিপাতে ব্রজযুবতিগণেরও চিত্তে কাম উদ্বেলিত করে। ধ্বজব্রজাঙ্কুশ প্রভৃতি শোভিত নিজচরণ-চিহ্নদ্বারা তুমি ব্রজমণ্ডলের (গবাদির খুরাক্রমণজনিত) ব্যথা হরণ কর। আর ব্রজবনিতাগণকে তুমি তরুভাব অর্থাৎ জাড্য দান কর। (৩১২) হৃতচিত্তা মৃগীগণ অপরাহ্নে তোমার গোসন্তালনকালে তোমার সমীপে আসিয়া বিশ্রামসুখ লাভ করে। যমুনায় স্নান করিয়া তোমার অঙ্গ রমণীয় হইয়াছে। সুগন্ধি শীতল ধীর সমীর তোমাকে প্রকৃষ্ট রূপে সেবা করিতেছে। (৩১৩) ব্রহ্মাদি দেবগণ তোমার চরণ বন্দনা করে এবং সহচরগণ পূতনামোক্ষণাদি লীলা গান করিতে থাকিলে তুমি তাহাদের

আনন্দ বর্দ্ধন কর। মদভরে তোমার নয়নযুগল রঞ্জিত বা বিঘূর্ণিত হইতেছে। তোমার বদন-কমল সহাস্ত। (৩১৪) বনমালায় তোমার অঙ্গ সুশোভিত, গজেন্দ্র-লীলায় গমনে তুমি অতি সুন্দর। গোপিকাগণ যশোদা মাতার নিকট তোমার গুণাবলী গান করিলে মাতা আনন্দিতা হইয়াছেন। তুমি আমাকে রক্ষা কর॥ **ছিয়াত্তর**॥

---

## ষট্‌ত্রিংশ অধ্যায়।

(৩১৫) অরিষ্টাসুর কর্ত্তৃক উপদ্রুত নিখিল ব্রজবনের তুমি আশ্বাস-দায়ক। আমাকে রক্ষা কর অর্থাৎ আমার ভজনারিষ্ট নাশ কর। নিজ ভুজের আস্ফোটনে ও আহ্বানে তুমি ঐ বৃষভাসুরের কোপ উৎপাদন করিয়াছ। (৩১৬) তুমি তাহার শৃঙ্গদ্বয়ের অগ্রভাগ (শৃঙ্গদ্বয়ই) উৎপাটিত করতঃ তাহা দ্বারাই সেই ভয়ঙ্কর বৃষাসুরকে আঘাত করিয়াছ। এইরূপে তুমি গোকুলের অরিষ্ট (অমঙ্গল) নাশ করিয়াছ এবং অরিষ্ট নামক অসুরকেও বধ করিয়াছ॥ **সাতাত্তর**॥

(৩১৭) [ব্রজলীলার সমাপ্তি নিশ্চয় করিয়া **মাথুরলীলা** আবির্ভাব করিবার জন্য কংসদ্বারা তোমাকে মথুরানয়নের যুক্তি-প্রদানে বিচক্ষণ] নারদ ঐ কংসকে সকল বার্ত্তা জ্ঞাপন করিলে তুমি কংসের চিত্তে বসু-দেবাদির হত্যারূপ কুমন্ত্রণারই বৃদ্ধি করিয়াছ। কংস তোমাকে মথুরা-পুরীতে আনয়ন করিবার জন্য অক্রূর মহারাজকে প্রার্থনা করিয়াছে। (৩১৮) শত শত দুষ্ট উপায় ও দুষ্ট উদ্যোগাদি দ্বারা রাজা কংসকে তুমি সাতিশয় ব্যাকুলিত করিয়াছ। রাজা কংসের আজ্ঞা শ্রবণ করাইয়া তুমি অক্রূরকে আনন্দ দান করিয়াছ। হে অক্রূরপ্রিয়! তোমার জয় হউক॥ **আটাত্তর**॥

---

## সপ্তত্রিংশ অধ্যায়।

(৩১৯) গোকুলের সংত্রাসকারী কেশীদৈত্যকে তুমি শতধনু (৪০০ হাত) পরিমিত দূরে নিঃক্ষেপ করিয়াছ। যেহেতু তুমি অমিতশক্তিশীল।

সেই হয়াসুরের মহাবদন-মধ্যে তুমি নিজের বিশাল ভুজ প্রবেশ করাইয়াছ। (৩২০) তৎপরে অবলীলাক্রমে সেই মহাদৈত্যকে বিনাশ করিয়াছ। হে কেশিনিসূদন! হে কেশব! হে কেশিমথন! দেবতাগণ পুষ্পবর্ষাদি করিয়া তোমার অর্চ্চনা করিয়াছেন। তোমার জয় হউক। তোমাকে বন্দনা করি ॥ **উনাশি** ॥

(৩২১) ভাগবতশ্রেষ্ঠ শ্রীনারদ তোমার সম্যক্ স্তুতি করিতেছেন; "তুমি সর্বাতীত ও অনন্ত বলিয়া দিগ্‌দেশকালাদিতে অপরিচ্ছিন্না নিত্যা মূর্ত্তি স্বীকার করিয়া থাক। প্রাপঞ্চিক ও প্রপঞ্চাতীত সকল জীবের সৃষ্টি-স্থিতি লয়কারী ব্রহ্মাদি অধিকারী পুরুষগণকেও তুমি নিয়ামক-রূপে শাসন কর। (৩২২) তোমার মায়াই সৃষ্টি, স্থিতি ও প্রলয় করে, তুমিই সত্ত্ব, রজঃ ও তমঃ আদি গুণসমূহের সৃষ্টি কর; তুমি সত্য-সংকল্প।" দেবর্ষি নারদের বাক্যে কংস-বধাদি দেবকার্য্যের কথা তোমার স্মরণ হইয়াছে। (৩২৩) তদনন্তর নারদ-কর্ত্তৃক বিজ্ঞাপিত অশেষ কার্য্য স্বীকার করিয়া তুমি বিচক্ষণতার পরিচয় দিয়াছ। তোমার দর্শনোৎসবে সম্যক্ আনন্দিত নারদ তোমাকে নমস্কার করিয়াছে ॥ **আশি** ॥

(৩২৪) [কয়েকজন গোপাল মেষ হইল এবং অপর কতজন তাহাদের রক্ষক হইল] একদা তুমি মেষবৎ আচরিত গোপালগণের পালন ও চৌর্য্যের ক্রীড়া আরম্ভ করিয়াছ। তখন গোপবেশধর ব্যোমাসুর তোমার সখাগণকে চুরি করিয়াছিল। (৩২৫) তুমি দুষ্ট ব্যোমাসুরকে ধরিয়া তাহার বধসাধন করিয়াছ। তৎপরে ময়পুত্র সেই ব্যোমকর্ত্তৃক নিরুদ্ধ গোপবালকগণকে উদ্ধার করিয়াছ। তোমার জয় হউক ॥ **একাশি** ॥

---

## অষ্টাত্রিংশ অধ্যায়।

(৩২৬) অক্রূর তোমার মহামহিমারাশি ধ্যান করিতেছেন—তুমি অত্যুত্তম কৃপালুতাদি-মহিমামণ্ডিত, অতএব ভাগ্যবান্ অক্রূরও তোমার দর্শন পাইতে পারেন, অথবা শুভপ্রভাতসূচক ধনাধিকারী মহাভাগ্যবান্ অক্রূরও তোমার দর্শনের প্রত্যাশা করেন। (৩২৭) তোমার চরণ-কমল-ধ্যানকারী অক্রূরের লালসা ও আনন্দ তুমি ক্রমশঃই বৃদ্ধি করাইতেছ।

অক্রূর রথ লইয়া তোমার নিকট উপস্থিত হইলেন, তুমি তখন গোষ্ঠে গোদোহন করিতে আসিয়াছ। (৩২৮) ব্রজভূমির অলঙ্কার-স্বরূপ তোমার চরণচিহ্নসমূহ অক্রূরের নয়ন-পথের পথিক হইল। তখন তিনি তোমার চরণকমলের রজঃসমূহে লুণ্ঠনাবলুণ্ঠন করিতে লাগিলেন। (৩২৯) তদনন্তর তুমি তাঁহার নয়নানন্দবর্দ্ধক হইয়াছ এবং তাঁহাকে উল্লম্ফনে রথ হইতে অবতারিত করিয়া তৎকর্ত্তৃক বন্দিতও হইয়াছ। (৩৩০) তুমি প্রীতিভরে অক্রূরকে আলিঙ্গন করিয়াছ। হে প্রণত-বৎসল! তোমার জয় হউক। এইরূপে তুমি গান্দিনী-নন্দনের অশেষ মনোবাসনা পূরণ করিয়াছ॥ **বিরাশি**॥

---

## ঊনচত্বারিংশ অধ্যায়।

(৩৩১) অক্রূরের মুখে কংসের নিখিল অত্যাচারের কথা শুনিয়া তুমি ক্রুদ্ধ হইয়াছ; দেবকী ও বসুদেব প্রভৃতির দুঃখ-শ্রবণে সাতিশয় দুঃখিত হইয়াছ। (৩৩২) মথুরাগমনের জন্য তুমি গোপেন্দ্র নন্দবাবাকে পরামর্শ দিয়া মথুরাগমন জন্য উৎকণ্ঠিত হইয়াছ। আগামী কল্যই প্রাতঃকালে মধুপুরী-গমনের বার্ত্তা শ্রবণ করাইয়া গোকুলবাসিজনগণকে ব্যাকুল করিয়াছ। (৩৩৩) যশোদা মাতার হৃদয়ে শত শত আশঙ্কা ও চিন্তাজ্বর প্রদান করিয়াছ এবং নিখিল ব্রজাঙ্গনাগণকে শোকসাগরে নিমজ্জিত করিয়াছ। হে কৃষ্ণ! আমাকে বিরহ-সাগর হইতে উদ্ধার কর। (৩৩৪) জগৎকে শূন্য বলিয়া প্রতীতিকারিণী গোপীগণের জীবনকে তুমি বিরহাগ্নিতে জ্বালাইয়াছ!! অহো! তখন গোপীগণের নয়নজলধারায় নদীগণকেও সম্যক্ বৃদ্ধিপ্রাপ্ত করাইয়াছ!!! **তিরাশি**॥

(৩৩৫) অনন্তর তুমি অক্রূরের রথে আরোহণ করিয়া গোপীগণের দুঃখে কাতর হইয়াছ। শকটারূঢ় নন্দাদি গোপগণ ও শ্রীদামাদি গোপালগণ তোমাকে বেষ্টন করিয়াছিলেন। (৩৩৬) তুমি গোপীদের বিয়োগে সন্তপ্ত হইয়াছ, রাধিকার বিরহ কিন্তু তোমার অসহ্যই হইয়াছিল। অতএব নিজের দূতাদিদ্বারা শীঘ্র আগমনসূচক মিষ্ট বাক্যে গোপীদের আশ্বাসদানে তুমি ব্যাকুল হইয়াছিলে। (৩৩৭) গোপীদের হাহাকারে, রোদনে ও আর্ত্তিভরে

তুমি রথ হইতে লম্ফপ্রদানে নীচে অবতরণ করতঃ তাঁহাদের সহিত মিলিত হইয়াছ। তৎপরে মৃতপ্রায়া ব্রজবধূদিগকে চুম্বন আলিঙ্গনাদি করিয়া তাঁহাদের প্রাণদান করিয়াছ। (৩৩৮) হে সান্ত্বনাভিজ্ঞ! শীঘ্র প্রত্যাবর্ত্তন-বিষয়ে তুমি নানাবিধ শপথ করিয়া 'পরশ্ব' আসিব বলিয়া দিনও নির্দ্ধারিত করিয়াছ। এই আশা দিয়া তুমি তাঁহাদের প্রাণ রক্ষা করিয়াছ। হে মথুরাবিনোদিন্! তোমার জয় হউক অর্থাৎ শীঘ্রই কংসাদি অসুরসমূহকে বিনাশ করিয়া ব্রজে পুনরাগমন পূর্ব্বক ব্রজদেবীগণকে সুস্থ কর—এই প্রার্থনা॥ **চৌরাশি**॥

(৩৩৯) অক্রূর তখন তোমার রথ চালাইলেন—গোপাঙ্গনাগণ রথের পথে আসিয়া গমন-পন্থা নিরোধ করিলেন। তুমি মা যশোদার মহারোদনে দুঃখিত হইয়াছিলে; তখন বাক্‌রহিত নন্দাদিগোপগণ তোমাকে ধরিয়া রাখিলেন!! হে কৃষ্ণ! তোমাকে নমস্কার করি। (৩৪০) এই ব্যাপারে তুমি কত কত গোপস্ত্রীকে মারিয়াছ, কত কত স্ত্রীর মূর্চ্ছা করাইয়াছ—কোন কোনও যূথকে উন্মাদিত করিয়াছ, আবার সহস্র সহস্র গোপীকে রোদন করাইয়াছ!! (৩৪১) মহার্ত্তস্বরে (রোদন করায়) শত শত গোপ-বধূর কণ্ঠ-সংরোধ হইয়াছে; আবার রথের পথমধ্যে বহু বহু অবলাকে পাতিত করিয়াছ! (৩৪২) কোনও কোনও গোপীর প্রাণকে আশা-সূত্রে বদ্ধ করিয়া নিজের লীলাকীর্ত্তন করাইয়াছ! কোনও কোনও ব্রজাঙ্গনাকে আবার মথুরার পথ-দর্শনে ব্যাকুলিত করিয়া তাঁহাদের দ্বারা বেষ্টিত হইয়াছ!! **পঁচাশি**॥

(৩৪৩) তুমি যমুনাজলে অক্রূরকে নিমজ্জিত করিয়াছ, অক্রূরের রথে বর্ত্তমান থাকিয়াও আবার অক্রূরকর্ত্তৃক জলমধ্যেই দৃষ্ট হইয়াছ!! তুমি তাঁহাকে মহাশ্চর্য্য-ঘটনাবলি দর্শন করাইয়াছ!!!

---

## চত্বারিংশ অধ্যায়

(৩৪৩) তুমি অক্রূরের স্তব-বিষয়ীভূত হইয়াছ! তোমার কারণ নাই বলিয়া তুমি অনাদি। তুমি পদ্মনাভ ব্রহ্মারও আদিকারণ; ব্রহ্মাদি সকল সৃষ্ট জাগতিক বস্তুই তোমার স্বরূপ নির্ণয় করিতে পারে না, অথচ তুমি

ভজনকারিজনগণেরই বোধ্য হইয়াছ। (৩৪৫) তোমার চরণ বহুবিধ অর্চা-পদ্ধতিতে পূজিত হয়; বিবিধ বিগ্রহে ও বিবিধ প্রস্থানে তুমি উপাসিত হও। সর্বদিগ্‌দেশ হইতে প্রসৃত নদীগণের যেমন সমুদ্রই গতি, তদ্রূপ বিভিন্ন মার্গে উপাসকগণেরও তুমিই একমাত্র মুখ্যাশ্রয়। তুমি সর্বদেবময় (ক্ষুদ্র ক্ষুদ্র দেবতাগণেরও স্বরূপাধায়ক) এবং নিয়ন্তা। (৩৪৬) তোমার সর্বাঙ্গই জগতের আশ্রয়। তোমার উদর ব্রহ্মাণ্ডরাজির গুহারূপ আশ্রয়। তুমি অবতারবলিবীজ বলিয়া তোমার প্রত্যেক অবতারই শোকনাশন, আনন্দদায়ক এবং সর্বশোভা-সমৃদ্ধির নিদান। (৩৪৭) নানাপ্রকারে নিজ দৈন্য-নিবেদনকারী মুমুক্ষু অক্রূর তোমাকে বহু প্রার্থনা করিয়াছেন। তোমারই মুখ্য কৃপাতিশয্য তোমাতে প্রেমভক্তি ও সৎসঙ্গ দান করিতে পারে। (৩৪৮) গোপীদের অবজ্ঞাকারী অতএব অপরাধী অক্রূর শুষ্ক (ভক্তিহীন) স্তব করিয়া তোমার অভিবন্দনা করিয়াছেন। পিতৃব্য অক্রূরকে তুমি তাহার বিস্ময়ের বার্তা জিজ্ঞাসা করিয়াছ! হে অদ্ভুত-সাগর! তোমার জয় হোক ॥ **ছিয়াশি** ॥

---

## একচত্বারিংশ অধ্যায়।

(৩৪৯) নন্দাদি স্বজনগণ মথুরার উপবনে উপনীত হইয়া তোমাকে বেষ্টন করিলেন। ব্রজের দুঃখ-কারণ অক্রূরের গৃহে গমনজন্য তাঁহার দ্বারা প্রার্থনা করাইয়াছ। (৩৫০) অনন্তর সুন্দররূপে অলঙ্কৃত ও মহাশ্চর্য্য মথুরা-নগরীর দর্শনে তুমি আনন্দিত হইয়াছ। তুমি পুরস্ত্রীগণের নয়ন ও মন হরণ করিয়াছ; হে কৃষ্ণ! তোমাকে নমস্কার করি। (৩৫১) দধি, অক্ষত প্রভৃতি মঙ্গল দ্রব্যদ্বারা দ্বিজগণ তোমার পূজা করিয়াছেন; মথুরাবাসিনীগণের মুখে ব্রজাঙ্গনাগণের শ্লাঘা শুনিয়া তুমি অতিশয় সুখী হইয়াছ॥ **সাতাশি** ॥

(৩৫২) মথুরাবাসী জনমণ্ডলী তোমাকে উত্তমরূপে দর্শন করিতে লাগিল। তুমি রজকের নিকট বস্ত্র যাচ্ঞা করিয়াছ; তখন দুর্মুখ রজকের সাটোপ বচনে তুমি ক্রুদ্ধ হইয়া তাহার মস্তকচ্ছেদন করিয়াছ। (৩৫৩) তৎপরে নিজের প্রিয় বস্ত্রদ্বয় পরিধান করিয়া বিভূষিত হইয়াছ এবং রামাদিগোপগণও স্ব স্ব অভীষ্ট বস্ত্র পাইয়া আনন্দিত হইয়াছিলেন,

তৎপরে তুমি তাঁহাদের সহিত মিলিত হইয়াছ। (৩৫৪) তদনন্তর তন্তুবায়-কর্ত্তৃক উপস্থাপিত বস্ত্রময় কটক, কুণ্ডল ও কেয়ূরাদিদ্বারা তুমি ভূষিত হইয়াছ। তখন তুমি বিবিধ বেশভূষায় শোভিত হইয়া সেই বায়ককে সারূপ্যাদি বর প্রদান করিয়াছ ॥ **অষ্টাশি** ॥

(৩৫৫) তৎপরে তুমি সুদামা নামক জনৈক মালাকারের গৃহে উপনীত হইয়া তাহার প্রীতিতে পূজাদি স্বীকার করিয়াছ। তৎপ্রদত্ত মাল্যদ্বারা ভূষিত হইয়া সেই মালাকারকর্ত্তৃক ভক্তিভরে স্তুতও হইয়াছ। (৩৫৬) সুগন্ধি নানাবিধ মাল্যে সুন্দররূপে অলঙ্কৃত হইয়া তুমি সেই সুদামাকে নিজেতে অচলা ভক্তি প্রভৃতি তাহার অভীষ্ট বর এবং লক্ষ্মী, বল, আয়ুঃ, যশ, কান্তি ইত্যাদি বাঞ্ছাতীত বরও প্রদান করিয়াছ ॥ **উননব্বই** ॥

---

## দ্বিচত্বারিংশ অধ্যায় ;

(৩৫৭) সহাস্য পরিহাসোক্তি ও জিজ্ঞাসা দ্বারা তুমি কুব্জার অনুলেপন প্রার্থনা করিয়াছ। কুব্জা-প্রদত্ত অঙ্গরাগে তুমি সুশোভিত হইয়া রূপ-মাধুর্য্য ও হাস্যালাপাদি দ্বারা সেই সৈরিন্ধ্রীর (কুব্জার) চিত্ত মোহিত করিয়াছ। (৩৫৮) কুব্জা তোমার সর্বাঙ্গে অনুলেপন দিয়াছেন; পত্রভঙ্গী-রচনাক্রমে গণ্ড, বক্ষ ও ভুজাদিতে অনুলিপ্ত হইয়া তুমি ত্রিবক্রার বক্রতা হরণপূর্ব্বক তাঁহাকে ঋজু করতঃ সৌন্দর্য্যদান করিয়াছ। (৩৫৯) তখন কুব্জা তোমার বস্ত্র আকর্ষণ করিলে তুমি সেই বস্ত্র ধরিয়াছ এবং তাঁহার ভাব-চেষ্টা দেখিয়া অতিশয় হাস্যসহকারে তাঁহাকে সমাশ্বাসন করতঃ বর প্রদান করিয়াছ। তোমার জয় হউক ॥ **নব্বই** ॥

(৩৬০) তৎপরে বণিক্‌গণ তোমাকে নানাবিধ উপহার তাম্বুল ও গন্ধাদি দ্বারা অর্চনা করিয়াছে। (৩৬১) তখন তোমার নয়নযুগল প্রফুল্ল হইল এবং লীলায় হাস্যযুক্ত দৃষ্টিবিক্ষেপ হইতে লাগিল। মত্ত গজরাজের গমনভঙ্গী অঙ্গীকার করিয়া তুমি নাগরীগণকে মোহিত করিয়াছ। (৩৬২) তৎপরে পুরবাসিগণকে ধনুঃস্থান (ধনুর্মখশালা) জিজ্ঞাসা করিয়া (তথায় উপস্থিত হইয়া) বিচিত্র বর্ণ এবং অনুলেপন ও অলঙ্কারাদিদ্বারা সুসজ্জিত বৃহত্তর ধনু উত্তোলিত করিয়াছ। অবলীলাক্রমে তুমি সেই ধনুতে জ্যা-রোপণ

করিয়া কংসের ধনু খণ্ডখণ্ড করিয়াছ। (৩৬৩) তৎপর ধনুরক্ষকগণকে বিনাশ করতঃ কংসের প্রেরিত সৈন্যগণকেও নিধন করিয়াছ। এইরূপে কংসের চিত্তে ভীষণ ত্রাস জন্মাইয়া তুমি শকটাবাসে প্রত্যাবর্ত্তন করিয়াছ॥ **একানব্বই** ॥

———

## ত্রিচত্বারিংশ অধ্যায়।

(৩৬৪) কংসদ্বারা তুমি বহু মঞ্চ নির্ম্মাণ করাইয়া সেই রঙ্গভূমিতে গমনোৎকণ্ঠিত হইয়াছ; 'কুবলয়াপীড়' নামক গজরাজ তোমার পথ রোধ করিলে তুমি তাহাকে বিনাশ করিয়া সর্বচিত্তাকর্ষক গুণের আবিষ্কার করিয়াছ। (৩৬৫) তুমি ক্রুদ্ধ হস্তিপক-কর্ত্তৃক নির্দ্দিষ্ট হইলে (অর্থাৎ তোমার বিরুদ্ধে অভিযান করিতে হস্তিরাজকে চালাইলে) ঐ কুবলয়াপীড়কে ধরিয়া তুমি খেলাই করিয়াছ। তৎক্ষণাৎ ঐ গজবরকে বিনাশ করিয়া তুমি সিংহ-বীর্য্যের পরিচয় দিয়াছ। (৩৬৬) তখন সেই গজরাজের মহাদন্ত উৎপাটিত করতঃ তাঁহাকে তুমি সর্বোত্তম অস্ত্ররূপে ব্যবহার করিয়াছ। কুবলয়া-পীড়কে বিনাশ করিয়া তুমি ঐ হস্তিপককেও হত্যা করিয়াছ॥ **বিরানব্বই**

(৩৬৭) রঙ্গমঞ্চে প্রবেশোপযোগী সুন্দর বীর-শ্রীদ্বারা তুমি বিভূষিত হইয়াছ। তোমার স্কন্ধে মহাদন্ত, হস্তিমদে ও রক্তবিন্দুতে তোমার অঙ্গ চিহ্নিত হইয়াছে। (৩৬৮) স্বেদকণা-সমূহে তোমার মুখকমল অলঙ্কৃত হইয়াছে; রঙ্গমঞ্চস্থিত বহুবিধ লোকের বাসনানুসারে তুমি অশেষ রসের মূর্ত্তিরূপে প্রতীয়মান হইয়াছ !! (৩৬৯) মল্লদিগের নিকটে তুমি মহাবীর; পৌরগণের নিকটে পরম চমৎকারিরূপগুণলীলাদিদ্বারা পরম দর্শনীয়; স্ত্রীদের নিকট প্রিয়তারতির প্রকটনে মহাকাম, শ্রীদামাদি গোপগণের প্রিয়বয়স্য, অসাধু রাজন্যদের মহাশাসনকর্ত্তা, নিজ পিতামাতা বসুদেব দেবকীর কিম্বা নন্দবসুদেবের নিকট শিশুতা-প্রকটনে মহাবাৎসল্যোদ্দীপক, কংসের মহাকাল, অবিদ্বান্ অর্থাৎ তত্ত্বানভিজ্ঞ-জনগণের নিকট মহাগুরু (৩৭০) সনকাদি জ্ঞানিভক্তদের নিকট পরতত্ত্ব-ব্রহ্মরূপের প্রকাশনে মহাতত্ত্ব; অক্রূর উদ্ধব প্রভৃতি বৃষ্ণিবংশীয়দের মহাসেব্যরূপে তুমি তত্রত্য সর্ববিধ লোকের স্বস্বরুচি-বৈচিত্রী অনুসারে মহারসস্বরূপে স্ফূর্ত্তিপ্রাপ্ত হইয়া

সকলেরই মনোহরণ করিয়াছ। রঙ্গস্থিতলোকমণ্ডলী প্রেমভরে তোমার লীলা-বিলাসাদির মহাযশঃ কীর্ত্তন করিতে লাগিল ॥ **তিরানব্বই** ॥

(৩৭১) তৎপরে কংসপ্রেরিত চাণূর তোমাকে মল্লযুদ্ধে আহ্বান করিলে তুমি 'আমরা ভোজপতি কংসের প্রজা' ইত্যাদি বলিয়া তাহার প্রত্যুত্তর দিয়াছ। তুমি তখন চাণূরের সহিত যুদ্ধে মহাবিক্রম প্রকাশ করিয়া মল্লযুদ্ধের সুকৌশল দেখাইয়াছ। তোমাকে বন্দনা করি ॥ **চৌরানব্বই** ॥

---

## চতুশ্চত্বারিংশ অধ্যায়।

(৩৭২) চাণূরের সহিত তুমি মল্লযুদ্ধে প্রবৃত্ত হইলে কারুণিক পুরস্ত্রীগণ সহজ প্রীতিতে বিশেষ অনুতপ্ত হইলেন। পুরস্ত্রীগণকর্ত্তৃক নিন্দিত সভ্যগণের লজ্জা দেখিয়া তুমিও অতিশয় লজ্জিত হইয়াছ। (৩৭৩) তৎপরে ঐ স্ত্রীগণ উচ্চকণ্ঠে তোমার মহিমাগান করিয়াছে। ব্রজাঙ্গনাদের ভাগ্যবর্ণনা শ্রবণ করিয়া তুমি আনন্দিত হইয়াছ। পিতামাতা বসুদেব-দেবকীর বা নন্দ-বসুদেবের মনে তোমার বল-সম্বন্ধে অজ্ঞানতা থাকায় তাঁহাদের যে অনুতাপ হইয়াছিল—তাহা তুমি জানিয়া চানূরকে বিনাশ করিয়া সর্বোৎকর্ষের আবিষ্কার করিয়াছ। (৩৭৪) তুমি শল ও তোষলকে সংহার করিয়াছ এবং বলদেবের হস্তে মুষ্টিককেও নিঃশেষ করিয়াছ। ইহাদের মৃত্যুদর্শন করাইয়া অন্যান্য মল্লগণকেও পলায়ন করিতে বাধ্য করিয়াছ। আবার বলরামদ্বারা কূটনামক মল্লকেও তুমি বিনাশ করিয়াছ ॥**পঁচানব্বই**

(৩৭৫) তৎপরে উচ্চমঞ্চারূঢ় দুর্ব্বৃত্ত কংসের দুর্বাক্য শ্রবণ করিয়া তোমার ক্রোধ হইল। অসি ও চর্ম্ম গ্রহণ করিয়া ইতস্ততঃ সঞ্চালনকারী কংসকে কেশে দৃঢ়রূপে ধরিয়া (৩৭৬) ভূমিতে নিপাতিত করতঃ সেই ভোজরাজের উপরে তুমি খেলা করিয়াছ। হে কংস-নাশন! হে কংসারি! হে কংস-নিসূদন! তোমার জয় হউক। (৩৭৭) ইহাতে তুমি পৃথিবীর ভয়, ভার ও আর্ত্তি এবং জগদ্বাসিগণের শল্যবিনাশ করিয়াছ। পিতামাতার আনন্দাতিরেক-সম্পাদন জন্য তুমি কংসের মৃতদেহকেও বিকর্ষণ করিয়াছ !! (৩৭৮) ব্রহ্মশিবাদি দেবগণ আনন্দিত হইলেন ; পূর্ব্বজন্মের কালনেমিকে (ইদানীন্তন কংসকে) তুমি বিমুক্তিদান

করিয়াছ এবং বলদেবদ্বারা কংসের অন্যান্য অষ্ট ভ্রাতাকেও মৃত্যুমুখে পাতিত করিয়াছ ॥ **ছিয়ানব্বই** ॥

( ৩৭৯ ) কংসের স্ত্রীদিগকে সম্যক্ আশ্বাস দিয়া মৃতগণের সৎক্রিয়া করিতে আদেশ দিয়াছ। পিতামাতার পদে দণ্ডবৎ প্রণতি করিয়া তাঁহাদের বন্ধনমোচন করিয়াছ ॥ **সাতানব্বই** ॥

---

## পঞ্চচত্বারিংশ অধ্যায় ।

( ৩৮০ ) ঈশ্বর-জ্ঞানে পিতামাতা বসুদেব-দেবকী তোমাকে আলিঙ্গন করেন নাই, তুমি কিন্তু তাঁহাদের ভাব জানিয়াছ, তখন স্নেহ-বৃদ্ধিকর মিষ্ট-বাক্যে তাঁহাদিগকে প্রমোদ দান করিয়াছ। (৩৮১) তোমার বাক্যে মোহিত হইয়া তৎপরে দেবকী বসুদেব তোমাকে আলিঙ্গন করিলে তুমি আনন্দিত হইয়াছ। মাতাপিতার ক্রোড়ে আরূঢ় হইলে তাঁহারা স্নেহে বাক্‌রুদ্ধ হইয়া অশ্রুধারায় তোমার শিরোদেশ স্নান করাইয়াছেন। (৩৮২) এইভাবে তুমি দেবকী বসুদেবকে পরমানন্দিত করিয়াছ, প্রেমসুখে তাঁহাদের ঈশ-জ্ঞান আচ্ছাদিত করিয়া তাঁহাদের দুঃখরাশি বিদূরিত করিয়াছ। তোমার জয় হউক ॥ **আটানব্বই** ॥

(৩৮৩) শ্রীমান্ উগ্রসেনকে সদ্‌বাক্যে আনন্দদান করিয়া তাঁহাকে রাজত্ব সমর্পণ করিয়াছ। রাজ্যসম্পত্তি দিয়া তাঁহার আজ্ঞাবহও হইয়াছ। (৩৮৪) হে ভক্তবৎসলনামধর ভগবান্! আমার প্রতি প্রসন্ন হও। তুমি ত্রিলোকের রত্নসমূহ উগ্রসেনের বশবর্ত্তী করিয়াছ ॥ **নিরানব্বই** ॥

( ৩৮৫ ) কংসের সন্ত্রাসে দূরে প্রোষিত জ্ঞাতি-বান্ধবগণকে আবার মথুরায় আনয়ন করিয়া সেই নিখিল যাদবগণকে যথোচিত সম্মান-দানে পুনরায় নিজনিজ গৃহে সংস্থাপন করিয়াছ। ( ৩৮৬ ) তোমার দয়ায় ও সহাস্য দৃষ্টিপাতে যাদবগণ প্রত্যেকেই আনন্দিত হইয়াছেন। তোমার সম্যক্ নিরীক্ষণে রোগ, জরা ও গ্লানি প্রভৃতি দূরে অপসারিত হয়। (৩৮৭) হে সাত্বতশ্রেষ্ঠ! আমার প্রতি প্রসন্ন হও; হে যাদবেন্দ্র! হে বৃষ্ণিবংশ ভূষণ! আমাকে রক্ষা কর। হে দাশার্হাধিপতি! হে মধুকুল মুকুট মণি! ( ৩৮৮ ) হে কুকুরান্ধকবংশপাবন! হে ভৈম-বংশবর্দ্ধন-কারিন্!

তুমি যযাতিকুলরূপ পদ্মের সূর্য্য। তুমি চন্দ্রবংশরূপ সাগরের-চন্দ্রমা। তোমাকে নমস্কার ॥ **এক শত** ॥

( ৩৮৯ ) হে মথুরানাথ! তোমার জয় হউক। তুমি মথুরার মঙ্গল-নিধান প্রভু। মথুরার মূর্ত্ত মাধুর্য্য তুমি; সর্বপ্রাধান্যে তুমি মথুরা মণ্ডলকে সংব্যাপ্ত করিয়াছ। (৩৯০) তুমি নিত্যই মথুরায় বাস কর, মথুরার প্রকৃষ্ট মাধুরী তোমার দ্বারাই বৃদ্ধি হইয়াছে। হে মথুরাবাসিদের মহাভাগ্য মথুরাপতি! তোমাকে নমস্কার ॥ **একশত এক** ॥

( ৩৯১ ) 'অদ্য ব্রজে যাইব, আগামী কল্য যাইব' ইত্যাদি ছলবাক্যে তুমি ব্রজেন্দ্র নন্দমহারাজকে তথায় রাখিয়াছ। মুহুর্মুহু আলিঙ্গন-দানে নন্দমহারাজের সহিত কথাবার্ত্তায় ব্যাকুল হইয়াছ। ( ৩৯২ ) নানাবিধ বাক্যচাতুর্য্যে দীন নন্দকে তুমি অতিশয় রোদন করাইয়াছ। পুনঃপুনঃ আলিঙ্গন করিয়া গোপগণের দুঃখাশ্রুধারা পাতিত করিয়াছ। ( ৩৯৩ ) মুহুর্মুহু মূর্চ্ছাপন্ন ও স্খলিতপদ বৃদ্ধ নন্দমহারাজের সান্ত্বনাদি করিতে তুমি ব্যস্ত হইয়াছ। তুমি যে ব্রজবাসিগণের জন্য বস্ত্র, অলঙ্কার ও কাংস্যপাত্রাদি দান করিয়াছ, তাহাতে পক্ষান্তরে নন্দমহারাজকে মারিয়াই ফেলিয়াছ। ( ৩৯৪ ) হাহাকার-শব্দে উচ্চরোদনশীল গোপগণকে তুমি স্ববিরহ-দান করিয়াছ; জলসেকাদি বিবিধ উপায়ে তুমি নন্দরাজকে উজ্জীবিত করিয়াছ। আমার প্রতি প্রসন্ন হও অর্থাৎ এতাদৃশ কঠিন বিরহের শীঘ্রই উপসংহার কর। ( ৩৯৫ ) 'শীঘ্রই যাইতেছি' এই শপথ করিয়া নন্দরাজের বিশ্বাস উৎপাদন করিয়াছ। হে কৃষ্ণ! এই সময় আমাকে তোমাদের পার্শ্বদেশে রাখ, যাহাতে দৈন্যসমুদ্র-নিমজ্জিত নন্দবাবাকে বা তোমাকে বৈকল্য বা মোহ হইতে রক্ষা করিতে পারি। 'দেখিতে যাইব' ইত্যাদি সুখবার্ত্তা-প্রেরণে তুমি যশোদামাতার দুঃখই বৃদ্ধি করিয়াছ। ( ৩৯৬ ) মুহুর্মুহু প্রত্যাবর্ত্তনশীল নন্দবাবার অশ্রুধারায় তুমি সম্যক্ প্রকারে স্নাত হইয়াছ, নন্দমহারাজের অনুগমন করিবার ছলে তুমি ব্রজের কাতর প্রাণিদের যেন প্রাণই দান করিয়াছ। (৩৯৭) গোপীদের জন্য তুমি নিজের ভূষা ও শপথ বাক্য প্রভৃতি পাঠাইয়া অতিকষ্টে নিজের নেত্রকমলের বারিধারা নিবারণ করিয়াছ। হে কৃষ্ণ! আমার প্রতি প্রসন্ন হও ॥ **একশত দুই** ॥

**ইতি শ্রীমদ্ভাগবত** ॥

———o———

**শ্রীজগন্নাথের স্তব**—(৩৯৮) হে শ্রীজগন্নাথ! নীলাচলশিরোমণি! হে দারুব্রহ্ম! ঘনশ্যাম, হে পুরুষোত্তম! আমার প্রতি প্রসন্ন হও। (৩৯৯) হে প্রফুল্ল পুণ্ডরীকাক্ষ! হে লবণসমুদ্রতটের অমৃত! হে গুটি-কোদর * নানাভোগ-বিলাসিন্! আমাকে পালন কর। (৪০০) তুমি স্বভক্তগণকে নিজের অধরামৃত দান কর, ইন্দ্রদ্যুম্ন রাজা তোমার প্রসন্নতা লাভ করিয়াছেন; তুমি সুভদ্রার লালনে ব্যগ্র, হে রামানুজ! তোমার চরণে নমস্কার। (৪০১) তুমি গুণ্ডিচারথযাত্রাদি বিবিধ মহোৎসবের বিবৃদ্ধি করিয়াছ। হে ভক্তবৎসল! হে গুণ্ডিচারথ-ভূষণ! তোমাকে বন্দনা করি। (৪০২) তোমার চিত্ত সদাকালের জন্য দীনহীন মহানীচ-জনকেও দয়া করিবার জন্য উদ্যুক্ত থাকে। তুমি নিত্যই নূতন নূতন মহিমা প্রদর্শন করাও। হে শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুর প্রিয় অথবা শ্রীচৈতন্যই তোমার প্রিয় কিম্বা তুমি চিন্ময় এবং সকলেরই বল্লভ। তোমার চরণে প্রণত হইতেছি॥ **একশত তিন**॥

**শ্রীগৌরাঙ্গের স্তব**—(৪০৩) হে শ্রীমচ্চৈতন্যদেব! হে গৌরাঙ্গ-সুন্দর! তোমাকে বন্দনা করি! হে শচীনন্দন! হে যতিচূড়ামণি! প্রভো হে! আমাকে ত্রাণ কর। (৪০৪) তোমার বাহুদ্বয় আজানুলম্বিত, তোমার বদনে মৃদুমধুর হাস্য, তুমি নীলাচলের বিভূষণ, জগতে তুমি অমৃত হইতেও পরমাস্বাদবৈচিত্রীযুক্ত ভগবন্নামকীর্ত্তন প্রচার করিয়াছ। (৪০৫) তুমি অদ্বৈত-প্রকটীকৃত বলিয়া অদ্বৈত আচার্য্যকে কতই না শ্লাঘা করিয়াছ! বাসুদেব সার্বভৌমকে কত প্রকারে আনন্দ দান করিয়াছ!! রামানন্দের সহিত প্রীতিবদ্ধ হইয়াছ, তুমি সর্ব্ববৈষ্ণবেরই বান্ধব। (৪০৬) তোমা হইতেই শ্রীকৃষ্ণচরণ-কমলে প্রেমামৃতের মহাসমুদ্র প্রবাহিত হয়;

---

* প্রবাদ আছে যে শ্রীশ্রীজগন্নাথদেবের 'নব-কলেবর' ধারণ সময়ে বহুমূল্য বস্ত্রাদি-জড়িত একমূর্ত্তি শালগ্রাম তাঁহার উদরে স্থাপিত হয়েন, প্রাচীন শ্রীবিগ্রহ হইতে ঐ শালগ্রাম জনৈক বস্ত্রাবৃত-নয়ন সেবক স্থানান্তরে গুপ্তভাবে সংরক্ষিত করেন। পরে যথাসময়ে আবার নয়ন আবৃত করিয়া নবকলেবরের উদরমধ্যে সংস্থাপন করিয়া রুদ্ধ করিয়া রাখেন। এইজন্যই বোধ হয় শ্রীজগন্নাথদেবকে **'গুটিকোদর'** বলা হইয়াছে। শ্রীজগন্নাথদেবের সম্বন্ধে অন্যান্য বিষয়ে জিজ্ঞাসা থাকিলে স্কন্দপুরাণ উৎকল খণ্ড, ব্রহ্মবৈবর্ত্ত প্রভৃতিতে জগন্নাথ-মাহাত্ম্য দ্রষ্টব্য।

হে মহাপ্রভো! তোমার চরণে দণ্ডবৎ প্রণাম করিতেছি। দীনাতিদীন আমাকে কি কখনও স্মরণ করিয়া থাক? **একশত চারি**॥

**ভগবদ্‌বিভূতির স্তবঃ**—(৪০৭) তুমি ব্রাহ্মণস্বরূপ, ভক্তস্বরূপ, পিপ্পলরূপ এবং গোরূপ, তোমাকে নমস্কার নমস্কার। (৪০৮) হে নন্দকিশোর! তুমি বিবিধ তীর্থস্বরূপও হইয়াছ, তোমাকে নমস্কার। সর্বদা লোকরক্ষা করিবার জন্য তুমি এই পঞ্চ (ব্রাহ্মণ, ভক্ত, পিপ্পল, গো ও তীর্থ) রূপ ধারণ করিয়াছ। তোমাকে নমস্কার॥ **একশত পাঁচ**॥

**ভগবদর্চ্চামূর্ত্তির স্তবঃ**—(৪০৯) হে প্রভো! তোমার প্রতিমা সপ্তপ্রকার—পাষাণময়ী, ধাতুজা, মৃণ্ময়ী, দারুময়ী, বালুকাময়ী, মণিময়ী ও লেখ্যা। আবার সচলা ও অচলা বিগ্রহ (৪১০) এবং শালগ্রাম শিলা যে কোন স্থানেই (অশুচি স্থানেও) থাকুন না কেন—যে প্রকারেরই (ভগ্ন, খণ্ডিত অথবা স্ফুটিতই) হউন না কেন—ভক্তগণ ভক্তিভরে যাঁহাকে পূজা করিয়া থাকেন—(৪১১) ইঁহাদের প্রত্যেকের মধ্যেই তুমি অধিষ্ঠিত আছ—প্রত্যেকেই সচ্চিদানন্দরূপিণী—সাধুসজ্জনগণ ঐ সকলে তোমারই স্বরূপ নির্দ্দেশ করিয়া থাকেন। অতএব হে সর্ব্বার্চাময়! তোমাকে নমস্কার, নমস্কার!! **একশত ছয়**॥

**শ্রীমদ্‌ভাগবতের স্তবঃ**—(৪১২) হে সর্ব্বশাস্ত্রসমুদ্রের (সার-সমন্বয় রূপ) অমৃত, সকল বেদের মুখ্য অত্যুৎকৃষ্ট ফল, সকল সিদ্ধান্তরত্ন-সম্পন্ন এবং মুক্ত, মুমুক্ষু, বিষয়ী, ভক্ত প্রভৃতি সকল লোকের হিতোপদেশকর, সর্বদুঃখহরত্ব ও সর্বজ্ঞানপ্রদত্বরূপে মাংসচক্ষুর ব্যতিরিক্ত মুখ্য দৃষ্টিপ্রদায়ক! (৪১৩) হে সর্বভাগবতের প্রাণ শ্রীমদ্‌ভাগবত! হে প্রভো! কলিযুগরূপ অন্ধকার-বিনাশে তুমি আদিত্যরূপে উদিত হইয়াছ। তুমি শ্রীকৃষ্ণের প্রতিনিধিরূপ। (৪১৪) তোমার পাঠে পরমানন্দ লাভ হয়। তোমার প্রতি অক্ষর প্রেম বর্ষা করে, সর্বদা সকলেরই সেব্য তুমি। হে শ্রীকৃষ্ণ! তোমার চরণে আমার নমস্কার। (৪১৫) তুমিই আমার একমাত্র বন্ধু, আমার সঙ্গী, আমার গুরু, আমার (প্রেম) মহাধন, আমার নিস্তারক, আমার ভাগ্য, আমার আনন্দ; তোমাকে নমস্কার। (৪১৬) তুমি অসাধুকেও সাধুতা দান কর, অতি নীচজনকেও উচ্চত্ব (মাহাত্ম্য) দান কর! হা! আমাকে কখনও ত্যাগ করিও না। আমার হৃদয়ে ও কণ্ঠে প্রেমভরে স্ফুরিত হও॥ **একশত সাত**॥

**শ্রীকৃষ্ণের কারুণ্যের স্তবঃ**—(৪১৭-৪২৫) হে শ্রীকৃষ্ণ! তোমার করুণার মহিমাকে আমি ভূয়োভূয়ঃ প্রণাম করি। অহো! যে করুণা নীচ, দুরাচার, নিত্য-পাপাচার এবং শঠ আমাকেও সেই (রাজসেবকরূপী মহাজঘন্য) অবস্থা হইতে সদাচারপরায়ণগণের এই অবস্থা দান করিয়াছে—সেই বিষয়িজনকলুষিত রাজদরবার হইতে এই সর্বমঙ্গলনিধান মথুরা-মণ্ডল-প্রাপ্তি করাইয়াছে, যে মথুরায় অজ্ঞানকৃত পাপের ত কথাই নাই, জ্ঞান-কৃত পাপরাশিও বিনাশ প্রাপ্ত হয়—যে মথুরা চারিপ্রকারে [জন্ম, উপনয়ন, মৃত্যু বা দাহ দ্বারা] মানবের মুক্তি-দানে সমর্থ—যে স্থানে তুমি সর্বদাই সন্নিহিত আছ, যে ধামে নিজের অত্যুৎকৃষ্ট মাহাত্ম্য প্রকটনপূর্ব্বকই যেন সর্বদা বাস করিতেছ—যে স্থল নিজ মাধুর্য্য-সম্পত্তিভারে 'মধুরা' বলিয়া কথিত হয়—আর [যে করুণা] সেই রাজসেবি-দুষ্টগণের সঙ্গ হইতে উদ্ধার করিয়া তোমার প্রিয়তম ভক্তবৃন্দের সঙ্গ দান করিয়াছে—অধিক কি বলিব, তোমার যে কারুণ্য শ্রীনীলাচলে শ্রীমৎ কৃষ্ণচৈতন্য মহাপ্রভুর সঙ্গও প্রাপ্তি করাইয়াছে—তথায় (নীলাচলে) রথোপরি তোমার পরম সুন্দর মুখদর্শন-কৌতুক দান করিয়াছে—যাহা আবার এই বৃন্দাবন এবং অত্রত্য ক্রীড়াস্থলীসমূহের সান্নিধ্যে আনিয়াছে—যে ব্রজমণ্ডলের সংকীর্ত্তি গাথা গোপিকাগণ গান করিয়াছেন—তুমিও যাহার মহামহিমা মুক্তকণ্ঠে ঘোষণা করিয়াছ—যাহার শ্রবণে দূরবর্ত্তিজনগণও কল্যাণময় হইয়া তোমার প্রেমধনে ধনী হয়, যাহার স্থাবর জঙ্গমাত্মক প্রাণিজাত তোমার প্রেম-ধারায় আপ্লুত হইতেছে—যে স্থলে অদ্যাপি নিত্য আশ্চর্য্যান্বিত হইয়া বা নবনবায়মানরূপে পরিস্ফুট ক্রীড়া করিতেছ—[তোমার যে কারুণ্য] আবার তোমারই প্রিয়জন আমার একমাত্র ধন প্রাণ ভাগবতবর শ্রীরূপের পুনঃ সঙ্গ দান করিয়াছে—সেই কারুণ্য-মহিমাকেই ভূয়োভূয়ঃ নিত্য প্রণাম করিতেছি। (৪২৬-৪৩০) যে কারুণ্য-মহিমা এক্ষণে আমার মুখ হইতে তোমার নাম নিঃসরণ করাইতেছেন, যিনি কখনও কখনও তোমার চরণকমলও আমার হৃদয়ে স্ফূর্ত্তি করান,—যিনি আমার এই অধম দেহদ্বারাও তোমাকে এই নমস্কার করাইতেছেন—যিনি সকল আপদ হইতে আমাকে রক্ষা করেন এবং তোমার ভক্তিসম্পত্তি দান করেন—যিনি অজস্রভাবে তোমার প্রেম-স্মরণ-কীর্ত্তনও দিতে পারেন—যিনি আমাকে তোমার প্রেমকটাক্ষও প্রাপ্তি করাইতে পারেন—যিনি গো-

গোপ-গোপীজন-সমাযুক্ত তোমাকেও দর্শন করাইতে সক্ষম—এই প্রকারে যিনি এই হীন আমার সকল আশারই পরম অবলম্বন—বহুপূর্ব্বে যাঁহার প্রাপ্তি হইলেও নিত্যই নূতনবৎ প্রতিভাত হয়েন—তোমার সেই সচ্চিদানন্দ মহাকারুণ্য-মহিমাকেই নিত্য ভূয়োভূয় দণ্ডবৎ করিতেছি।

এক্ষণে **গ্রন্থফল** বলিতেছেন—(৪৩১-৪৩২) হে শ্রীকৃষ্ণ! যিনি অর্থ-বোধপূর্ব্বক এই তারক (কর্ণধার-স্বরূপ) **'লীলাস্তব'** নামক স্তোত্রটি একশত আট প্রণাম করিয়া করিয়া কীর্ত্তন করিবেন, সেই ভক্ত অচিরাৎ তোমার কৃপাবলে তোমার রূপে (বিগ্রহে), নামে, লীলায় ও বিহার-স্থলে (বৃন্দাবনে) পরমা রতি লাভ করুন—এই প্রার্থনা॥ **একশত আট**॥

## ইতি শ্রীকৃষ্ণলীলাস্তবের অনুবাদ সমাপ্ত॥

(শ্রীশ্রী)গিরিধারী-হরিদেবের চুম্বিয়া চরণ।
'লীলাস্তবের' ভাষা অনুবাদ হ'ল সমাপন॥
সর্ব্বভাগবতের করি চরণ-বন্দন।
সর্ব অপরাধ মোর করহ খণ্ডন॥
সর্বশ্রোতাগণের মুঞি বন্দি শ্রীচরণ।
কৃপায় মোর দুষ্ট চিত্তের করহ শোধন॥
তোমা সবার শ্রীচরণে এই নিবেদন।
গৌরগোবিন্দ লীলায় (যেন) ঝুরি নিশিদিন॥
গৌরবে গৌরাঙ্গগুণ গাই অনিবার।
'গদাধরের প্রাণ গোরা' পদ করি সার॥
'শিরোমণি' প্রভুপদ-কমল চিন্তিয়া।
সুখে যেন যাই এ ভবসংসার ত্যজিয়া॥
গিরিধারী-চরণ ভজে যেই তার দাস।
জন্মে জন্মে হই যেন তাঁর দাসের দাস॥
তোমাদের উচ্ছিষ্ট-কণা দিয়া মোরে গ্রাস।
সফল করাহ নাম দাস হরিদাস॥

—o—

শ্রীধাম নবদ্বীপ 'হরিবোলকুটীর' হইতে প্রকাশিত

## শ্রীশ্রীগৌড়ীয়গৌরবগ্রন্থগুচ্ছঃ।

### শ্রীপাদ প্রবোধানন্দ সরস্বতী-কৃতং

১। শ্রীশ্রীবৃন্দাবন মহিমামৃতং ২। আশ্চর্য্যরাসপ্রবন্ধঃ

**শ্রীপাদ শ্রীসনাতন গোস্বামিকৃতঃ** ৩। শ্রীশ্রীলীলা

### শ্রীশ্রীমদ্ রূপগোস্বামি-প্রণীতঃ

৪। শ্রীকৃষ্ণাভিষেকঃ ৫। শ্রীবিরুদাবলি-লক্ষণং

৬। শ্রীশ্রীমথুরামাহাত্ম্যং

### শ্রীশ্রীমদ্ জীবগোস্বামি-কৃতা

৭। শ্রীগোপালবিরুদাবলী ৮। শ্রীভক্তিরসামৃতশেষঃ

৯। শ্রীমাধবমহোৎসবং মহাকাব্যং ১০। শ্রীরাধাকৃষ্ণার্চনদী

১১। শ্রীযোগসারস্তব টীকা ১২। ধাতুসংগ্রহঃ

### শ্রীশ্রীমৎ কবিকর্ণপূরগোস্বামি-কৃতা

১৩। শ্রীকৃষ্ণাহ্নিক-কৌমুদী

### শ্রীল রঘুনাথদাস গোস্বামিপ্রণীতঃ

১৪। শ্রীদানকেলিচিন্তামণিঃ

### শ্রীল বিশ্বনাথ চক্রবর্ত্তিকৃতং

১৫। শ্রীস্বরতকথামৃতং ১৬। শ্রীনিকুঞ্জকেলি-বিরুদ

১৭। শ্রীচমৎকার-চন্দ্রিকা ১৮। শ্রীগোপালতাপনী টী

**শ্রীল রাধাদামোদর প্রভুপাদ কৃতঃ** ১৯। ছন্দঃকে

### শ্রীল বলদেব বিদ্যাভূষণ কৃতঃ

২০। সিদ্ধান্ত দর্পণঃ ২১। শ্রীগোপালতাপনী টী

### শ্রীল রঘুনন্দন গোস্বামি-প্রণীতা

২২। শ্রীগৌরাঙ্গবিরুদাবলী

---

**অপ্রকাশিত গ্রন্থাবলিঃ**—১। শ্রীচৈতন্যমহাভাগবতং ২। চম্পূঃ ৩। শ্রীকৃষ্ণবিরুদাবলী ৪। শ্রীহরিভক্তিরসামৃতটীকা [ মুকুন্দদাস গোস্বামিকৃত ] ৫। শ্রীচৈতন্যমত-মঞ্জুষা ৬। লঘু ব্যাকরণং ৭। শ্যামানন্দ-শতকং ৮। পরকীয়ারসসি ৯। শ্রীগৌরাঙ্গচন্দ্রোদয়ঃ ( বায়ুপুরাণ ) ১০। মধুকেলিবল্লী ১১ ১২। মুক্তাচরিতের পয়ারে অনুবাদ।